প্রথম এই যে, বাঙ্গালি সমাজ শাস্ত্রের বশীভূত নহে—দেশাচার বা লোকাচার বশীভূত। সত্য বটে যে, অনেক সময় লোকাচার শাস্ত্রানুযায়ী; কিন্তু অনেক সময়ে দেখা যায় যে, লোকাচার শাস্ত্র-বিরুদ্ধ, যেখানে লোকাচার এবং শাস্ত্রে বিরোধ, সেইখানে লোকাচারই প্রবল।

উপরিউক্ত বিশ্বাসের দ্বিতীয় কারণ এই যে, সমাজ সর্ব্বত্র শাস্ত্রের বিধানানুসারে চলিলে সামাজিক মঙ্গল ঘটিবে কিনা সন্দেহ। আপনারা সমুদ্রযাত্রার সম্বন্ধে শাস্ত্রের বিধান সকল অনুসন্ধান দ্বারা বাহির করিয়া সমাজকে তদনুসারে চলিতে পরামর্শ দিতে ইচ্ছা করিতেছেন, কিন্তু সকল বিষয়েই কি সমাজকে শাস্ত্রের বিধানানুসারে চলিতে বলিতে সাহস করিবেন? ধর্ম্মশাস্ত্রের একটী বিধি এই, ব্রাহ্মণাদি শ্রেষ্ঠ বর্ণের পরিচর্য্যাই শূদ্রের ধর্ম্ম। বাঙ্গলার শূদ্রেরা কি সেই ধর্ম্মাবলম্বী? শাস্ত্রের ব্যবস্থা এখানে চলে না। আপনারা কেহ চালাইতে সাহসী হয়েন কি? চেষ্টা করিলেও এ ব্যবস্থা চালান যায় কি? হাই-কোর্টের শূদ্র জজ জজিয়তি ছাড়িয়া বা সৌভাগ্যশালী শূদ্র জমিদার জমিদারের আসন ছাড়িয়া ধর্ম্মশাস্ত্রের গৌরবার্থ লুচি ভাজা ব্রাহ্মণের পদ সেবায় নিযুক্ত হইবেন কি? কোন মতেই না। বাঙ্গালি সমাজ প্রয়োজন মতে ধর্ম্ম শাস্ত্রের কিয়দংশ মানে; প্রয়োজন মতে অবশিষ্টাংশ অনেক কাল বিসর্জ্জন দিয়াছে। এবং সেইরূপ প্রয়োজন বুঝিলে অবশিষ্টাংশ বিসর্জ্জন দিবে। এমন স্থলে ধর্ম্মশাস্ত্রের ব্যবস্থা খুঁজিয়া কি ফল? আমার নিজের বিশ্বাস যে, ধর্ম্ম সম্বন্ধে এবং নীতি সম্বন্ধে সামাজিক উন্নতি (Religious and moral Regeneration) না ঘটিলে, কেবল শাস্ত্রের বা গ্রন্থ বিশেষের দোহাই দিয়া, সামাজিক প্রথা বিশেষ পরিবর্ত্তন করান যায় না।

আমার প্রণীত কৃষ্ণ চরিত্র বিষয়ক গ্রন্থে ইহা আমি সবিস্তারে বুঝাইয়াছি। আমি উপরে বলিয়াছি যে, সমাজ দেশাচারের অধীন; শাস্ত্রের অধীন নহে। এই দেশাচার পরিবর্ত্তন জন্য ধর্ম্মসম্বন্ধীয় এবং নীতি সম্বন্ধীয় সাধারণ উন্নতি ভিন্ন উপায়ান্তর নাই। এই সাধারণ উন্নতি কিয়ৎ পরিমাণে ঘটিয়াছে বলিয়াই এই আন্দোলন উপস্থিত হইয়াছে। এই উন্নতি ক্রমশঃ বৃদ্ধি পাইলে, সমুদ্র যাত্রায় সমাজের কাহারও কোন আপত্তি থাকিবে না; কাহারও আপত্তি থাকিলেও, সে আপত্তির কোন বল থাকিবে না। কিন্তু যতদিন না সেই উন্নতির উপযুক্ত মাত্রা পরিপূর্ণ হয়, ততদিন কেহই সমুদ্র যাত্রা সাধারণের মধ্যে প্রচলিত করিতে পারিবেন না। তবে ইহাই বক্তব্য যে, সমুদ্র যাত্রার পক্ষে বাঙ্গালি সমাজ বর্ত্তমান সময়ে কতদূর বিরোধী, তাহা এখনও আমাদের কাহারও ঠিক জানা নাই। দেখিতে পাই যে, যাঁহার অর্থ ও অবস্থা সমুদ্র যাত্রার অনুকূল, তিনিই ইচ্ছা করিলে, ইউরোপ যাইতেছেন। সমুদ্র যাত্রা শাস্ত্র-নিষিদ্ধ বলিয়া কেহ যে যান নাই, ইহা আমার দৃষ্টিগোচরে কখনও আসে নাই। তবে, ইহা স্বীকার করিতে আমি বাধ্য যে, যাঁহারা ইউরোপ হইতে ফিরিয়া আসেন, তাঁহাদের মধ্যে অনেকেই এক প্রকার সমাজ হইতে বহিষ্কৃত হইয়া আছেন। কিন্তু তাঁহাদের কি আমাদের সমাজের দোষে, তাহা ঠিক বলা যায় না। তাঁহারা এদেশে আসিয়াই সাহেব সাজিয়া ইচ্ছাপূর্ব্বক বাঙ্গালি সমাজের বাহিরে অবস্থিতি করেন। বিদেশীয় ব্যবহার দ্বারা আপনাদিগকে পৃথক রাখেন। যাঁহারা ইউরোপ হইতে আসিয়া সেরূপ আচরণ না করিয়াছেন, তাঁহাদের মধ্যে কেহ কেহ অনায়াসে হিন্দু সমাজে পুনর্ম্মিলিত হইয়াছেন। ইউরোপ হইতে প্রত্যাগত মহাশয়েরা সকলেই দেশে ফিরিয়া আসিয়া হিন্দু সমাজ-সম্মত ব্যবহার করিলে সাধারণতঃ তাঁহারা পরিত্যক্ত হইবেন, একথা নিশ্চিত করিয়া বলা যায় না।

পরিশেষে আমার এই বক্তব্য, সমুদ্র যাত্রা হিন্দু-

দিগের ধর্ম্মশাস্ত্রানুমোদিত কি না, তাহা বিচার করিবার আগে দেখিতে হয় যে, ইহা ধর্ম্মানুমোদিত কি না। যাহা ধর্ম্মানুমোদিত, কিন্তু ধর্ম্মশাস্ত্রবিরুদ্ধ, তাহা কি ধর্ম্মশাস্ত্র-বিরুদ্ধ বলিয়া পরিহার্য্য? অনেকে বলিবেন যে, যাহা ধর্ম্মশাস্ত্র-সম্মত তাহাই ধর্ম্ম, যাহা হিন্দুদিগের ধর্ম্মশাস্ত্র-বিরুদ্ধ, তাহাই অধর্ম্ম, একথা আমি স্বীকার করিতে প্রস্তুত নহি। হিন্দুদিগের প্রাচীন গ্রন্থে এরূপ কথা পাই না। মহাভারতে কৃষ্ণোক্তি এইরূপ আছে ;—

"ধারণাদ্ধর্ম্ম নিত্যাহুর্দ্ধর্ম্মোধারয়তি প্রজাঃ।
যৎ স্যাদ্ধারণ প্রযুক্তং স ধর্ম্ম ইতি নিশ্চয়ঃ॥"
কর্ণ পর্ব্ব একোনসপ্ততিতমোঽধ্যায়, ৫৯ শ্লোক।

ধর্ম্ম লোক সকলকে ধারণ (রক্ষা) করেন, এই জন্য ধর্ম্ম বলে। যাহা হইতে লোকের রক্ষা হয়, ইহাই ধর্ম্ম নিশ্চিত জানিবে।

যদি মহাভারতকার মিথ্যা না লিখিয়া থাকেন, যদি হিন্দুদের আরাধ্য ঈশ্বরাবতার বলিয়া সমাজে পূজিত কৃষ্ণ মিথ্যাবাদী না হন, তবে যাহা লোকহিতকর তাহাই ধর্ম্ম। এই সমুদ্র যাত্রা পদ্ধতি লোকহিতকর কি না? যদি লোক হিতকর হয়, তবে ইহা স্মৃতিশাস্ত্রবিরুদ্ধ হইলেও, কেন পরিত্যাগ করিব?

আমি এইরূপ বুঝি, ধর্ম্মশাস্ত্রে যাহাই আছে, তাহাই হিন্দুধর্ম্ম নহে,—হিন্দুধর্ম্ম অতিশয় উদার। স্মার্ত্ত ঋষিদিগের হাতে—বিশেষতঃ আধুনিক স্মার্ত্ত রঘুনন্দনাদির হাতে—ইহা অতিশয় সঙ্কীর্ণ হইয়া পড়িয়াছে। স্মার্ত্ত ঋষিগণ হিন্দুধর্ম্মের স্রষ্টা নহেন, হিন্দুধর্ম্ম সনাতন—তাঁহাদিগের পূর্ব্ব হইতেই আছে, অতএব সনাতন ধর্ম্মে এবং এই ধর্ম্মশাস্ত্রে বিরোধ অসম্ভব নহে। যেখানে এরূপ বিরোধ দেখিব, সেখানে সনাতন ধর্ম্মের আশ্রয় গ্রহণ করাই উচিত। ধর্ম্মে এবং হিন্দু ধর্ম্মে কোন বিরোধ আমি স্বীকার করিতে পারি না। ধর্ম্মের সঙ্গে হিন্দুধর্ম্মের যদি কোন বিরোধ থাকে, তবে হিন্দুধর্ম্মের গৌরব কি? উহাকে সনাতন ধর্ম্ম বলিব কেন? এরূপ বিরোধ নাই। সমুদ্র যাত্রা লোক-হিতকর বলিয়া ধর্ম্মানুমোদিত। সুতরাং ধর্ম্মশাস্ত্রে যাহাই থাকুক, সমুদ্র যাত্রা হিন্দুধর্ম্মানুমোদিত।"

কলিকাতা, ২৭ জুলাই, ১৮৯২। } আপনার একান্ত মঙ্গলাকাঙ্ক্ষী, শ্রীবঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়।"

বঙ্কিমচন্দ্র, ১২৯১ সালের শ্রাবণ মাসে প্রচারে ঘোষণা করিয়াছিলেন, "ব্রাহ্মধর্ম্ম হিন্দুধর্ম্মেরই শাখামাত্র এবং শশধর তর্কচূড়ামণি যে হিন্দুধর্ম্ম প্রচার করিতে নিযুক্ত, আমাদের মতে তাহা কখনই টিকিবে না।" * আর সেই কথা ১২৯৯ সালে পুনঃ বজ্রগম্ভীরস্বরে ঘোষণা করিতেছেন। এই খানেই বঙ্কিমচন্দ্রের অসাধারণ প্রতিভার পরিচয়। এই পরিচয় তাঁহার গীতার ব্যাখ্যায়, তাঁহার বেদ ব্যাখ্যায়, † তাঁহার কৃষ্ণচরিত ব্যাখ্যায় আরো স্পষ্টীকৃত হইয়াছে। সে সকল কথা সংক্ষেপে লিপিবদ্ধ করা সম্ভব নহে। ইচ্ছা আছে, কেশবচন্দ্র ও বঙ্কিমচন্দ্র সম্বন্ধে অনেক কথা লিখিব। কিন্তু সে ইচ্ছা কখনও পূর্ণ হইবে কি না, বিধাতাই জানেন। এইরূপ উদার মত ঘোষণায় তাঁহাকে নির্যাতন সহ্য করিতে হয় নাই, আমরা তাহা মনে করি না। পৃথিবীতে এমন কোন মহাপুরুষ আজ পর্য্যন্ত জন্মগ্রহণ করেন নাই, স্বাধীন মত ঘোষণা করিয়া যাঁহাকে নির্যাতন সহ্য করিতে হয় নাই। বঙ্কিমচন্দ্রকেও তাহা সহ্য করিতে হইয়াছে। আমরা তাঁহার কথার আভাসে এ কথার পরিচয় পাইয়াছি, আর পরিচয় পাইয়াছি—এই ধর্ম্মধ্বজী চটুল ব্যক্তিগণের বাক্যবাণে, নিন্দাঘোষণায়। সে সকল কথারও বিস্তৃত আলোচনা করিতে চাহি না; তাহা জীবনীলেখকের কাজ। আদেশের মত প্রচার করিয়া কেশবচন্দ্রকে যেরূপ নির্যাতন ও উপহাস সহ্য করিতে

* প্রচার, শ্রাবণ, ১২৯১—১৫ হইতে ২১ পৃষ্ঠা পর্য্যন্ত দেখ।

† University Magazine, March 1984, P. 41-44 & April P. 55-60.

হইয়াছিল, ইঁহাকেও তদ্রূপ সহ্য করিতে হইয়াছে। কিন্তু বঙ্কিমচন্দ্র স্বাধীন জীব, প্রতিভার খনি, তিনি কখনও পদ-স্খলিত হইবার নহেন। তিনি সমুদ্রযাত্রা সম্বন্ধে যে উদার মত ব্যক্ত করিয়াছেন, ইহাতেই তাঁহার গভীর ধর্ম্মমত ব্যাখ্যাত হইয়াছে।

"ধর্ম্মে এবং হিন্দুধর্ম্মে কোন বিরোধ আমি স্বীকার করিতে পারি না। ধর্ম্মের সঙ্গে হিন্দুধর্ম্মের যদি কোন বিরোধ থাকে, তবে হিন্দুধর্ম্মের গৌরব কি? উহাকে সনাতন ধর্ম্ম বলিব কেন? এরূপ বিরোধ নাই। সমুদ্রযাত্রা লোকহিতকর বলিয়া ধর্ম্মানুমোদিত। সুতরাং ধর্ম্মশাস্ত্রে যাহাই থাকুক, সমুদ্রযাত্রা হিন্দুধর্ম্মানুমোদিত।" সঞ্জীবনী, ২৩শে শ্রাবণ, ১২৯৯।

বর্ত্তমান শতাব্দীর একজন প্রধান দার্শনিক পণ্ডিত অসাধারণ কষ্টসহিষ্ণুতাকে প্রতিভার অন্যতর লক্ষণ বলিয়া নির্দ্দেশ করিয়াছেন। * এ লক্ষণ বঙ্কিম বাবুতে প্রভূত পরিমাণে বিদ্যমান। কলেজের সহিত এ দেশের কৃতবিদ্যগণের শিক্ষা পরিসমাপ্ত হয়, ইহা এ দেশের প্রসিদ্ধ কথা। কর্ম্মক্ষেত্রে প্রবেশ করিয়া সাধারণতঃ এদেশের কৃতবিদ্যগণ তাসপাশা খেলিয়া, বৃথা আমোদে মাতিয়া সময় কর্ত্তন করেন, কিন্তু বঙ্কিম বাবু তাহা করেন নাই। পাঠ্যাবস্থা হইতে জীবনের শেষ পর্য্যন্ত, অসাধারণ পরিশ্রম ও কষ্ট স্বীকার করিয়া গিয়াছেন। পাঠেই তাঁহার জীবনের আরম্ভ, পাঠেই জীবন শেষ। তিনি চিরদিন ছাত্র। জীবনের শেষ যুগে গীতা অধ্যয়ন করেন। সমগ্র মহাভারত তারও পরে। পাঠের পিপাসা এতদূর বলবতী ছিল, পাঠের সময় যাইবে বলিয়া প্রায় কখনও কোন প্রকাশ্য সভায় যাইতেন না। গবর্ণমেণ্টের কর্ম্মক্ষেত্রের গাধার খাটুনি খাটিয়া, এদেশের আর কোন্ ব্যক্তি সাহিত্যকে এত অপরূপ বেশ ভূষায় উজ্জ্বল করিয়া যাইতে পারিয়াছেন? তাঁহার দিবারাত্রির অক্লান্ত পরিশ্রম ও চিন্তার ফল, তাঁহার অমূল্য গ্রন্থরাশি। তাঁহার ন্যায় কষ্টসহিষ্ণু ব্যক্তি এদেশে আর দেখা যায় না। এইখানেই তাঁহার অসাধারণ প্রতিভার পরিচয়।

প্রতিভার আর একটী লক্ষণ, সৌন্দর্য্যানুভূতি। আমরা সচরাচর যে সকল পদার্থ দেখি, তাঁহার ভিতরেই প্রকৃত প্রতিভাশালী কবি অনন্ত সৌন্দর্য্য দেখেন। ফুল ফলে, চন্দ্র সূর্য্যে, পাহাড় পর্ব্বতে, নদী ব বন্যা সাগর উপসাগরে, এবং নর নারীর মুখ ইত্যাদি তাঁহারা এক অলৌকিক বিমল সৌন্দর্য্য নিরীক্ষণ করেন। যে সকল ঘটনা প্রতিনিয়ত ঘটিতেছে, তাহার ভিতর হইতেই তাঁহারা অনন্ত সৌন্দর্য্য বাহির করেন। বঙ্কিমচন্দ্রের আয়েসা, কপালকুণ্ডলা, প্রতাপ, কুন্দনন্দিনী, সূর্য্যমুখী, কমলমণি, রোহিণী প্রভৃতি চিত্র অনন্ত সৌন্দর্য্যের অনন্ত প্রস্রবণ। তাঁহার কমলাকান্তের দপ্তর ও সাম্য, ঘটনারাজ্যের, কর্ম্মক্ষেত্রের অসাধারণ সৌন্দর্য্যের আকর। যতদিন বাঙ্গালা ভাষা থাকিবে, এই সৌন্দর্য্য, বিশ্লেষণে আরো পরিস্ফুট হইবে, আরো উজ্জ্বল হইবে। বঙ্কিমের ভাষা কাব্যের উপযোগী নয় বলিয়া কেহ কেহ মত প্রকাশ করিয়াছেন। ভুল কথা। হৃদয়ের ছবি যে ভাষায় অন্যের হৃদয়ে অঙ্কিত করিতে পারা যায়, সেই ভাষাই প্রকৃত ভাষা। আর যে ভাষা তাহা পারে না, তাহা শব্দাড়ম্বর,

* প্রতাপ বাবুর বঙ্কিম বাবু সম্বন্ধীয় বক্তৃতা দেখ;—National Guardian, April 15, 1894, P. 3.

অলঙ্কারের ছটা মাত্র। বঙ্কিমচন্দ্রের ভাষা সহজ, সরল, সরস, আড়ম্বর-বিহীন হৃদয়ের ভাষা। বঙ্কিমচন্দ্র যেরূপ মনে করিয়াছেন, নিজমত সেইরূপে অন্যের হৃদয়ে অঙ্কিত করিতে সক্ষম হইয়াছেন। এদেশের নর নারীর মধ্যে এমন পাঠক নাই, যিনি বঙ্কিমচন্দ্রের ভাষার সৌন্দর্য্যে মোহিত না হইয়াছেন। একজন মহাত্মা বলিয়াছিলেন,—ভাষা এই মরজগতে এক অক্ষয় অমর শক্তি; এই শক্তির দ্বারা পৃথিবীতে অসাধ্য সাধন করা যায়। বঙ্কিমচন্দ্র এই ভাষার সাহায্যে না করিয়াছেন, এমন কাজ নাই। ঘরে ঘরে তাঁহার নাম, তাঁহার ভাষা সহচরীর ন্যায় প্রচার করিয়াছে;—বিদ্যুৎবেগে তাঁহার অনন্ত সৌন্দর্য্যের আকর পুস্তকরাশি বাঙ্গালার নর নারীর হৃদয়ে আধিপত্য বিস্তার করিয়াছে। তিনি যদি বিদেশের কাহিনী অনুবাদ করিতেন, কখনও এরূপ হইত না। যে সকল ঘটনা সর্ব্বদা ঘটে, যে সকল চিত্র সর্ব্বদা দেখা যায়, তাঁহারই ভিতর হইতে তিনি এমন সৌন্দর্য্য আবিষ্কার করিয়াছেন, যাহা পড়িয়া সকলে অবাক্। বঙ্কিমচন্দ্রের অসাধারণ প্রতিভার অন্যতর পরিচয় এইখানে। তিনি মানুষ সৃষ্টি করিয়া মানুষ মজাইয়াছেন। একবার হাসাইয়া, একবার কাঁদাইয়া, একবার উঠাইয়া, একবার বসাইয়া, মানবরাজ্যে তিনি অসাধারণ ক্ষমতাবিস্তার করিয়াছেন। ভাষা স্বর্গীয় দূতের ন্যায় তাঁহার হাতে কাজ করিয়াছে। বিগত ত্রিশ বৎসরের সাহিত্যের ইতিহাসে তাঁহার শিক্ষা, তাঁহার সৌন্দর্য্যবোধ, তাঁহার রচনা-চাতুর্য্য—ঘনিষ্টযোগে সম্বদ্ধ। তাঁহাকে অনুকরণ করে নাই, এমন লেখক, তাঁহার অভ্যুত্থানের পরে আর বড় একটা দেখা যায় নাই। তিনি ভাষার অপ্রতিদ্বন্দ্বী সম্রাট ছিলেন। তিনি সৌন্দর্য্যের রাজা।

প্রতিভার আর একটী লক্ষণ অজেয়তা। প্রতিভাশালী ব্যক্তি যখন সংগ্রামে অবতীর্ণ হন, তখন আর সকলকে পরাস্ত হইতেই হইবে। রামমোহন রায়ের এ শক্তি প্রভূত পরিমাণে ছিল, বিদ্যাসাগরের ছিল, কেশবচন্দ্রের ছিল, বঙ্কিমচন্দ্রের ছিল। প্রতিযোগিতায় কেহ প্রতিভাশালী ব্যক্তির সহিত আঁটিয়া উঠিতে পারেন নাই। বঙ্কিমচন্দ্র বড় একটা প্রতিযোগিতা করিতেন না, কিন্তু যখন করিতে প্রবৃত্ত হইতেন, কেহ তাঁহার সহিত পারিতেন না। অনেক সময় আমরা নিরপেক্ষ ভাবে তাঁহার তর্কবিচার দেখিয়াছি, দেখিয়া তাঁহার শক্তির শতমুখে প্রশংসা করিতে বাধ্য হইয়াছি। বাবু কৈলাসচন্দ্র সিংহের সহিতই হউক, বাবু রবীন্দ্রনাথের সহিতই হউক, বা মিঃ হেষ্টিসাহেবের সহিতই হউক, তাঁহার প্রতিভার নিকটে তর্কে কেহ আঁটিয়া উঠিতে পারিতেন না। তিনি অজেয়, তিনি অমর।

প্রতিভার আর একটী লক্ষণ নির্ভীকতা। তিনি গবর্ণমেণ্টের চাকরি করিতেন, কিন্তু কখনও কাহাকে ভয় করিয়া চলিতেন না। ইহাতে তাঁহার খুব সাহসের পরিচয় পাওয়া যায়। কিন্তু সর্ব্বাপেক্ষা সাহসের পরিচয়, কাপালিকের সহিত সাক্ষাতে। গভীর রজনীতে কাপালিক বঙ্কিম বাবুকে সাহসের সহিত বালিয়াড়িতে যাইতে বলিতেছে, বঙ্কিম নির্ভীক ভাবে প্রতিরোধ করিতেছেন। কাপালিক বলিতেছে, তোমাকে যাইতেই হইবে, বঙ্কিমচন্দ্র নির্ভয়ে বলিতেছেন, "নেও দেখি!" একবার নয়, স্থানান্তরে পুনঃ এইরূপ ঘটনা। ইহাতে তাঁহার অমানুষী সাহসের

পরিচয়। খুলনার নীলকরের অত্যাচার নিবারণে, ও কলিকাতা-পূর্ব্ববাঙ্গালার পথের দস্যু নিপাতে তাঁহার এই সাহস আরো উজ্জ্বল। ভয় করিয়া চলিতে হইলে, প্রতিভা বাঁচিয়া থাকিতে পারে না। শেষ জীবনে বঙ্কিমচন্দ্র যে সকল ধর্ম্মমত প্রকাশ করিয়াছেন, তাহার পদে পদে এই নির্ভীকতা প্রস্ফুটিত। হিন্দু সমাজের বক্ষে দাঁড়াইয়া, হিন্দুমত মানিয়া, হিন্দুজীবন রাখিয়া, এ দেশের আর কোন্ ব্যক্তি এরূপ সাহসের পরিচয় দিতে পারিয়াছে? ধন্য বঙ্কিমচন্দ্র, ধন্য তদীয় প্রতিভা।

প্রতিভাশালী লোকেরা যেন জগতের প্রজ্জ্বলিত আলো। প্রতি ব্যক্তির মধ্যেই একটু একটু এই আলো থাকে বটে, কিন্তু শ্রেষ্ঠ প্রতিভাশালী লোকের বিশেষত্ব এই, তাঁহার উজ্জ্বল আলোকে যেন আর সব প্রভাবান্বিত, শক্তি-সমন্বিত। প্রতি লোকের জীবনেই তাঁহার আধিপত্য। সূর্য্য যেমন আকাশে থাকিয়া সমগ্র জগতকে আলোকিত করেন, তাঁহারা তেমনি, পৃথিবীর মধ্যে কোন নির্দ্দিষ্ট স্থানে বসিয়া সকলকে আলোকিত করেন, সকলের মনের উপর রাজত্ব করেন। বংশ এবং জাতি পরম্পরা ক্রমে এই আধিপত্য অপ্রতিহত প্রভাবে চলিতে থাকে। মিল্টন, সেক্ষপীয়র, ভবভূতি ও কালিদাসের আধিপত্য জগতে এইরূপে প্রতিষ্ঠিত। বঙ্কিমচন্দ্রের প্রতিভা বঙ্গদেশের কোন্ প্রাণকে আলোকিত করে নাই? কাহার হৃদয়ে বঙ্কিমচন্দ্রের আধিপত্য নাই? আবাল-বৃদ্ধ-বনিতা, হিন্দু-ব্রাহ্ম-খ্রীষ্টিয়ান—সকলে তাঁহার শক্তিতে অনুপ্রাণিত, তাঁহার আলোকে আলোকিত। তিনি যেন সকলেরই ধর্ম্মগুরু, শিক্ষাগুরু।

প্রতিভার আর একটী লক্ষণ, বহুমুখী কৃতকার্য্যতা। প্রতিভাশালী লোকেরা যে কাজে প্রবৃত্ত হন, তাহাতেই কৃতকার্য্য হন। বঙ্কিম বাবু সম্বন্ধে এ কথা খুব খাটে। পাঠশালার অধ্যয়নে, কলেজের প্রগাঢ় শিক্ষায়, গবর্ণমেণ্টের কার্য্যক্ষেত্রে এবং কাব্য জগতে সর্ব্বত্রই বঙ্কিমের বিশেষত্ব পরিলক্ষিত হয়। তিনি যখন যে কাজে হাত দিয়াছেন, তাহাতেই কৃতকার্য্য হইয়াছেন। সাহিত্য জগতের কবিতা লেখায়, প্রবন্ধ রচনায়, উপন্যাসের চিত্র অঙ্কনে, দর্শন বিজ্ঞানের আলোচনায়, ঐতিহাসিক সত্য উদ্ধারে, পুস্তক সমালোচনায়, সব বিষয়ে বঙ্কিমচন্দ্র কৃতী। এখানেই প্রতিভার বিশেষ পরিচয়।

প্রতিভার সর্ব্বশ্রেষ্ঠ লক্ষণ নূতন সৃষ্টিতে—নূতন আবিষ্কারে। বঙ্কিমচন্দ্র কখনও কাহারও চর্ব্বিতচর্ব্বণ করেন নাই। তাঁহার নূতন সৃষ্টি—বিষবৃক্ষ, কপালকুণ্ডলা, চন্দ্রশেখর, কৃষ্ণকান্তের উইল, আনন্দমঠ, দেবীচৌধুরাণী, প্রভৃতি—এ সকলই আশ্চর্য্য সৃষ্টি। যতদিন বাঙ্গালা ভাষা থাকিবে, ততদিন এ সকল বর্ত্তমান থাকিবে।

তারপর নূতন সৃষ্টি তাঁহার কৃষ্ণচরিত, এবং তাঁহার ধর্ম্মতত্ত্বের অনুশীলন-তত্ত্ব। ইহা গীতাপাঠের ফল; কিন্তু কয়জন লোক গীতাপাঠ করিয়া অনুশীলন তত্ত্বের এইরূপ আশ্চর্য্য ব্যাখা করিতে পারিয়াছেন? তিনি মহাভারতের শ্রীকৃষ্ণকে এক নূতন আকারে জগতের নিকট উপস্থিত করিয়াছেন। তাঁহার কৃষ্ণব্যাখ্যা শ্রবণ করিয়া অনেক লোক শ্রীকৃষ্ণচরিত সমালোচনা দ্বারা অমরত্ব লাভের চেষ্টা করিতেছেন, কিন্তু আমরা জানি, এ পথের নেতা তিনিই। তিনি গীতার অনুশীলনতত্ত্বের এরূপ পরিস্ফুট ভাবে ব্যাখ্যা করিয়াছেন যে, কমটির প্রত্যক্ষবাদ এবং বার্কলীর এবং শঙ্করের মায়াবাদ অতি সুন্দররূপে বিমিশ্রিত

হইয়া এক অভিনব আকার ধারণ করিয়াছে। পড়িতে পড়িতে অবাক্ হইয়া যাইতে হয়। ইহাতে গীতা আছে, ভাগবত আছে; বেদ আছে, পুরাণ আছে; ইতিহাস আছে, দর্শন আছে; যোগ আছে, কর্ম্ম আছে; মায়া কাছে, কায়া আছে; প্রেম আছে, জ্ঞান আছে;—অথবা, নাই যে কি, জানি না। ইহাতে ধর্ম্ম জগতের আবিষ্কৃত এবং অনাবিষ্কৃত সকল তত্ত্ব নিহিত হইয়াছে। গুরুবাদ এবং ভণ্ডামীবাদ উপেক্ষিত হইয়া ইহাতে চরিত্র এবং জীবনের ধর্ম্ম ব্যাখ্যাত হইয়াছে। ইহা যে কি অমূল্য জিনিস, এখনও কেহ বুঝিবে না। যখন মানুষের বহির্মুখী দৃষ্টি অন্তরমুখী হইবে,—অনুষ্ঠান-সর্ব্বস্ব ধর্ম্ম, কর্ম্ম বিভাগ পরিত্যাগ করিয়া যখন অন্তরের অন্তরে প্রবেশ করিবে,—যখন অনুষ্ঠান অপেক্ষা চরিত্রের আদর, বাহ্যপ্রকাশ অপেক্ষা জীবনের আদর অধিক হইবে, তখন বঙ্কিমচন্দ্রের এই অভিনব ধর্ম্মতত্ত্ব, এই অনুশীলন-তত্ত্ব এদেশের ঘরে ঘরে বিরাজ করিবে। আমাদের সন্দেহ নাই যে, বঙ্কিমচন্দ্রের ধর্ম্মতত্ত্ব একদিন হিন্দুসমাজের আমূল সংস্কারের কারণ হইবে। সত্যের জয় হইবেই হইবে। বঙ্কিমচন্দ্রের সর্ব্বমুখী প্রতিভা ক্রমে ক্রমে ধর্ম্মেরদিকে নমিত হইয়া এ দেশের ভাবী উন্নতির যে কারণ হইয়াছে, ভবিষ্যৎ বংশীয়েরা তাহা বুঝিবে।

প্রতিভার আর যে সকল লক্ষণ আছে, সংক্ষেপে আলোচনা করা অসাধ্য। প্রবন্ধ দীর্ঘ হইয়া উঠিল, সুতরাং থামিতে হইল। কিন্তু বলিয়া রাখি, প্রতিভার যত প্রকার লক্ষণ আছে, বঙ্কিমচন্দ্রের বাহিরের চেহারায় এবং অন্তরের প্রকৃতিতে তাহা প্রস্ফুটিত ছিল। বঙ্কিমের প্রশস্ত ললাট, উন্নত নাসিকা প্রতিভার পরিচয় দেয়, উজ্জ্বল নয়ন প্রতিভার পরিচয় দেয়, সুপ্রশস্ত বক্ষ প্রতিভার পরিচয় দেয় এবং সুগঠিত মস্তক প্রতিভার পরিচয় দেয়। বঙ্কিমচন্দ্রের দৈনিক জীবনের প্রতি-ঘটনায় তাঁহার প্রতিভা প্রস্ফুট। শেষ জীবনে, প্রায়শ্চিত্ত-স্বস্ত্যয়নের জন্য তাঁহার কুষ্ঠীর অনুসন্ধান করা হইয়াছিল, শুনিয়াছি, তিনি তাহা শুনিয়া ঈষৎ হাসিয়াছিলেন এবং কুষ্ঠী দিতে অস্বীকার করিয়াছিলেন। এই সামান্য ঘটনায়ও তাঁহার প্রতিভা প্রস্ফুটিত। বঙ্কিমচন্দ্রের আচার ব্যবহার, গঠন প্রণালী, হাবভাব, চলা ফেরা—সব তাঁহার অমানুষী প্রতিভার পরিচায়ক। তাঁহার শিক্ষা দীক্ষা, তাহার জ্ঞান কর্ম্ম—সকলই প্রতিভার পরিচায়ক। যে দেশে কত শত রাম শ্যাম, জটা রাখিয়া, গৈরিক পরিধান করিয়া, ভস্ম লেপিয়া অবতার বলিয়া আজকাল প্রতিষ্ঠিত হইবার চেষ্টা করিতেছেন, কেহ কেহ বা সফল-কামও হইতেছেন, সে দেশে, মহা প্রতিভাশালী বঙ্কিমচন্দ্র ইচ্ছা করিলে একজন মহা অবতার বলিয়া পরিগণিত হইতে পারিতেন। শিষ্য জুটাইতে চেষ্টা করিলে তাঁহার সহস্র সহস্র শিষ্য সংগ্রহ হইত। কিন্তু তিনি মহা শক্তিশালী হইয়াও আপন স্বাতন্ত্র্য ও বিশেষত্ব রক্ষা করিয়া গিয়াছেন। তিনি দল বাঁধেন নাই, অথচ তাঁহার অনুগত দল বঙ্গভূমিকে গ্রাস করিয়াছে; তিনি নেতৃত্ব করেন নাই, অথচ সমগ্র সমাজ অলক্ষিত ভাবে তাঁহার অধীনতা স্বীকার করিতেছে। মহা মহা পণ্ডিতেরা আজ তাঁহাকে গুরু বলিয়া মানিতেছে। কালে যখন এ প্রভাব আরো বদ্ধমূল এবং বিস্তৃত হইবে, তখন বঙ্কিমচন্দ্রের পুণ্য প্রভায় এদেশ আলোকিত হইবে, তাঁহার জন্মভূমি মহাতীর্থে পরিণত

হইবে। তখন দলে দলে লোক গগন কাঁপাইয়া "বন্দে মাতরং" মহাসঙ্গীত গাইবে, এবং মাতৃপূজার সহিত বঙ্কিমচন্দ্রের অমর এবং অক্ষয় প্রতিভার পূজা প্রতিষ্ঠিত করিবে। স্বদেশপ্রেম, নিষ্কামধর্ম্ম যখন বঙ্গভূমিকে উজ্জ্বল করিবে, তখন ঘোরান্ধকারের মধ্যে 'প্রতিভার অবতার বঙ্কিমচন্দ্র' উজ্জ্বল প্রভায় ফুটিয়া উঠিবেন। কতদিন পরে, কেহ তাহা জানে না। কিন্তু সেদিন নিশ্চয় আসিবে।

# গরিব-সেবা।

## ভিক্ষা দান। (১)

"অন্নদানাৎ পরং দানাৎ ন ভূতং ন ভবিষ্যতি।" বায়ুপুরাণ

গরিবদিগকে মুখে মুখে শিক্ষা দিবার জন্য, সংবাদপত্রে সহজ ভাষায় উপযোগী প্রবন্ধ রচনা করিয়া, এবং তাহা গরিব সেবকদিগের দ্বারা কৃষিবৈঠকে পঠিত ও প্রচার হইবার সুবিধা ও প্রয়োজনের কথা আমি পূর্ব্বে "নব্যভারতে" ও "হিতবাদীতে" লিখিয়াছি।

খাঁটী রাজনীতি বা প্রজানীতিই বল, দেশের প্রকৃত উন্নতি ও সভ্যতাই বল, আর নিঃস্বার্থ ধর্ম্মই বল, সকলই দেশের দীনহীন কুটীরবাসী জনরাশির ভাগ্যের সহিত অচ্ছেদ্য ভাবে জড়িত। যাহাতে তাহাদিগের উন্নতি হইল না, তাহা দেশের উন্নতি নহে। যাহাতে তাহাদিগের শিক্ষা হইল না, তাহা শিক্ষা নহে। যে ধন বৃদ্ধিতে তাহাদিগের আহারের সংস্থানের বৃদ্ধি হইল না, তাহা ধন বৃদ্ধি নহে। যে সভ্যতা ও সমৃদ্ধির ভাগ অগণ্য দীনহীন জন পাইল না, তাহা সভ্যতা নহে। যে ধর্ম্ম, অগণ্য গরিব "ছোট"-লোকদিগকে ক্রোড়ে স্থান দিল না, দয়ার কমণ্ডলু হাতে করিয়া, গরিব কৃষাণ জয়ের প্রাঙ্গনে একদিনও দেখা দিল না, যে ধর্ম্ম, দীন দুঃখীজনের অস্থি মাংস মজ্জারূপ ইট চুন সুরকি দিয়া, উপাসনার মন্দির নির্ম্মাণ করিল, তাহা ধর্ম্ম নহে। এই সনাতন সত্য কথা কতবার প্রচারিত হইল, কতবার লুপ্ত হইল। অদ্য রাজনীতি ও অর্থনীতি ক্ষেত্রে হেনরি জর্জ্জ তাঁহার "Progress and Poverty" পুস্তকে এই সত্য কথার প্রচার করিবার চেষ্টা করিয়াছেন। ধর্ম্ম ও সমাজক্ষেত্রে মহারথী বুথ (General Booth) তাঁহার "In Darkest England" পুস্তকে এই নূতন ভাষা ঘোষণা করিয়া, দরিদ্র ও নষ্টের উদ্ধারের জন্য, সমরক্ষেত্রে অবতীর্ণ হইয়া এবং বিচিত্র সেনাদল সংগঠন করিয়া, অপূর্ব্ব বীরত্ব ও কৌশলের সহিত যুদ্ধ করিতেছেন। এই সত্য কথার গূঢ় মর্ম্ম একদিন হিন্দুর জীবনের অস্থি মজ্জাতে নিহিত ছিল, এই "দীন জনে দয়াময়তা" হিন্দু সমাজের অন্তরাত্মা, হিন্দু-সভ্যতার মূল মন্ত্র ছিল। প্রাচীন হিন্দু-সভ্যতা দয়া বা সহযোগিতা বা Compassion এর উপর স্থাপিত ছিল। আধুনিক ইউরোপীয় সভ্যতা দ্বন্দ্ব বা প্রতিযোগিতা বা Competitionএর উপর স্থাপিত।

প্রাচীন হিন্দু-সভ্যতায় দেওয়াদেয়ি;

আধুনিক ইউরোপীয় সভ্যতায় কাড়াকাড়ি। তবে প্রাচীন হিন্দু-সভ্যতার দেওয়াদেয়ির ভিতর যে একটুকুও কাড়াকাড়ি ছিল না, তাহা নহে। এবং আধুনিক ইউরোপীয় সভ্যতার কাড়াকাড়ির ভিতর যে একটুকু দেওয়াদেয়ি নাই, তাহা নহে। কিন্তু ইহা স্বীকার করিতে হইবে যে, প্রাচীন হিন্দু-সভ্যতা দয়াপ্রধান, এবং আধুনিক ইউরোপীয় সভ্যতা দ্বন্দ্বপ্রধান। হিন্দুদিগের এই দয়া-প্রধান সভ্যতা, ইউরোপীয় দ্বন্দ্বপ্রধান সভ্যতার সংঘর্ষে এখন ক্রমেই লোপ পাইতেছে। একদিন যে জাতির লোকে প্রতিবেশী অভুক্ত থাকিলে, নিজে অন্নগ্রহণ করিত না, অদ্য সেই জাতির নরাধম সন্তানগণ পাশের ঘরে নিজের ভাই না খাইতে পাইয়া জঠরানলে ছটফট করিলেও মুখ তুলিয়া তাকায় না। পূর্ব্বে যে জাতির কুলবধূগণ, অভ্যাগত অপরিচিত অতিথির সেবা করিতে পাইলে, আপনাকে কৃতার্থ মনে করিতেন, মহানন্দে সহাস্যবদনে রন্ধনাদি কার্য্য করিয়া পরম পবিত্র সুখ লাভ করিতেন; অদ্য সেই জাতির অবলা কামিনীগণ ভাসুর দেবর-কেও দুই দিন রাঁধিয়া খাওয়াইতে হইলে রোষভরে মুখ ঘোর কৃষ্ণকালিমাময় করে, এবং আপনার ভর্ত্তা ও ভাগ্যকে শতবার ধিক্কার দেন। প্রাচীন কালে, যে দেশের গৃহলক্ষ্মীরা গৃহে বসিয়া অন্নপূর্ণার ন্যায় অকাতরে যাহাকে তাহাকে অন্ন বিতরণ করিয়া মনুষ্য জন্ম সার্থক করিতেন, ইদানীং সেই দেশের মহিলাগণ ভাসুর বা দেবর বা তাহাদিগের নিরাশ্রয় সন্তানকে সমর্থ হইয়াও এক মুঠা করিয়া অন্ন দিতে হইলে, প্রাণে মরিয়া যায়। যে দেশের লোক পূর্ব্বে কৃতী ও বর্দ্ধিষ্ণু হইলেই, জ্ঞাতি কুটুম্ব যাহার যেখানে অভাব আছে, সকলকে নিজের পরিবারের মধ্যে টানিয়া আনিয়া খাওইয়া দাওইয়া সুখী করিত, অদ্য সেই দেশে নরপশুগণ বিদেশে সোহাগের পত্নীকে রত্নে বিভূষিত করিয়া, সুখ সম্ভোগে কাল কাটাইয়া, বাটীতে দুঃখিনী মা, মাসী, পিসি, বা খুড়ী জেঠী অন্নাভাবে মরিল কি না, তাহার খবরও লয় না। হা বিলাতী সভ্যতা, তোমার কৃপাতে কি অবশেষে আমাদের এই অবস্থা হইল! হা ইংরাজি সাহিত্য, তোমার শিক্ষার কি এই পরিণাম! হা ইউরোপীয় সভ্যতা, তুমিই কি শাস্ত্রোক্ত কলি!

যখন অকৃতী ভাইকে বা ভ্রাতুষ্পুত্রকে, দুঃখিনী মা মাসী পিসিকে ভাত দেওয়ার প্রথা দেশ হইতে ক্রমে উঠিয়া যাইতেছে, তখন যে ভিক্ষুককে ভিক্ষা দেওয়ার প্রথা ক্রমেই উঠিয়া যাইবে, তাহা আর আশ্চর্য্য কি? যেখানে দিবার অনিচ্ছা, সেখানে দান না করার পক্ষে যুক্তি সকল আপনা আপনি আসিয়া পড়ে। "Indiscriminate Charity" নির্ব্বিশেষ দাতব্য, পাত্রাপাত্র বিচার না করিয়া ভিক্ষা দেওয়া বড় গর্হিত কার্য্য। পাত্রাপাত্র বিবেচনা করিয়া দান করা উচিত, ইহা সত্য কথা। কিন্তু ইহার অর্থ এমন নহে যে, পাছে দান অপাত্রে পড়ে, তজ্জন্য একবারে দান করিবে না। ইহার অর্থ এই যে, দান করা ত কর্ত্তব্যই, কিন্তু কেবল দান করিলে কর্ত্তব্য সংসাধিত বা নিঃশেষ হইল না। দান করিতে হইবে, তাহার সঙ্গে সঙ্গে পাত্রাপাত্র বিচার করিয়া দিতে হইবে। কোন্ বস্তু কাহাকে কি ভাবে কখন দান করিলে, গ্রাহকের মঙ্গল বা শ্রেষ্ঠতম মঙ্গল সম্পাদন হইবে, ইহা বিচার করিয়া দান করিতে হইবে। দান করা কাহাকে বলে?

অধিকাংশ স্থলে যখন প্রত্যুপকার প্রত্যাশা না করিয়া মনুষ্যকে কোন দ্রব্য বা জড়পদার্থ দেই, তাহাকে দান বলে।

কিন্তু কেবল দিলেই প্রশস্ত দান হইল না। ভালবাসিয়া, দুঃখীর দুঃখে দুঃখী হইয়া, দান করিতে হইবে। আমি গরিবসেবার প্রথম প্রস্তাবে হিরণ্ময় রাজার গল্পের উপলক্ষে বলিয়াছি, দয়াহীন বা সহানুভূতি শূন্য দান ভগবান অনুমোদন করেন না, তাহা দাতার পুণ্যকল্পে দানই নহে। আমরা দেখিলাম, দানে জড়পদার্থ আছে, দানে হৃদয় বা প্রেম আছে। আমরা দেখিয়াছি, শ্রেষ্ঠ দানে বুদ্ধি আছে, অর্থাৎ পাত্রাপাত্র বিচারের প্রয়োজন আছে। আর দানে দাতার আধ্যাত্মিক মঙ্গল আছে। সুতরাং আমরা দেখিলাম, সচরাচর প্রশস্ত দান চতুরঙ্গ—

( ১ ) জড়পদার্থ ( দেয় ),

( ২ ) হৃদয় বা প্রেম ( গ্রাহকের প্রতি ),

( ৩ ) বুদ্ধি বা বিচার ( দাতার ),

( ৪ ) আত্মা বা মুক্তি ( দাতার )।

প্রশস্ত দানে চিরকালই দয়া ও মেধা, প্রেম ও প্রজ্ঞা, বাগর্থের ন্যায়, হরগৌরীর ন্যায়, সংশ্লিষ্ট। এই কথা অবশ্য স্বীকার্য্য। কিন্তু যাঁহারা আজি কালি দান করিতে অনিচ্ছুক, তাঁহারা এই সত্য কথা হইতে এক অপরূপ সিদ্ধান্তে উপনীত হন। তাঁহারা প্রকারান্তরে বলেন—"পাত্রাপাত্র বিচার করিয়া দান করিতে হইবে, এই বিচার কার্য্য কঠিন; অতএব দান করা কঠিন; সুতরাং দান না করাই ভাল।

আবার, দানপরাঙ্মুখ শ্রেণীর কোন কোনও লোক বলেন;—"কে দানের পাত্র, কে দানের অপাত্র, তাহা জানি না। আজি যে ভিক্ষুককে অন্ন দিব, সে হয় ত সমর্থ হইয়া আলস্য-বশতঃ কোন কার্য্য না করিয়া অন্নধ্বংস-পূর্ব্বক সমাজকে বঞ্চিত করিবে। আমি যদি ভিক্ষুকগণকে অন্ন না দিয়া, আমার সুখ সম্ভোগের জন্য কোন বিলাস-দ্রব্য ক্রয় বা প্রস্তুতকরণার্থ, সেই অন্ন বা ধন ব্যয় করি, তাহা হইলে, ভিক্ষুকগণকে অন্ন দিলে যত জনকে অন্ন দান করা হইত, ( শ্রমী ) ততজনকে অন্ন দান করা হইল; অথচ তাহার উপর আমার একটা বিলাসের দ্রব্য প্রস্তুত হইল; এবং সেই পরিমাণে সমাজের ধন বৃদ্ধি হইল। অর্থাৎ আমি যদি দুই শত মণ অন্ন ভিক্ষুককে দেই, তাহাতে যত লোক খাইতে পারিবে, আর তাহা না করিয়া যদি দুই শত মণ অন্নে লোক খাটাইয়া আমার একটা বিলাস সামগ্রী করিয়া লই, তাহা হইলেও সমান লোক খাইতে পারিবে।

এই তর্কে হঠাৎ ধাঁধা লাগিয়া যাইতে পারে। কিন্তু ইহা যদি সত্য হইত, তাহা হইলে ভোগী ও ত্যাগীর উভয়ের দ্বারা গরিবদিগের তুল্য উপকার হইত, অথবা ত্যাগীর অপেক্ষা ভোগীর দ্বারা অধিক উপকার হইত। তাহা হইলে বিলাসী ভোগ-হুতাশনে যত অধিক পরিমাণে বিলাসদ্রব্যের আহুতি দিবেন, তত অধিক পরিমাণে ( তাঁহার বিলাসদ্রব্যনির্ম্মাতা ) শ্রমীদিগের মুখে খাদ্য বর্ষিত হইত। যদি এরূপ হইত, তাহা হইলে বিলাসের কোমল কুসুমাস্তৃত সহজ সোপান দিয়া, ধনী বিলাসীগণ অনায়াসে ধর্ম্মমন্দিরে প্রবেশ করিতে পারিতেন। কিন্তু বিলাসীদিগের দুর্ভাগ্যক্রমে এই মতটী সম্পূর্ণ ভ্রমাত্মক। উদাহরণ দ্বারা এই ভ্রম প্রদর্শন করিতেছি।

ধরুন—সংযমী রামের ২০০ বিঘা জমী আছে, তাহাতে ৮০০ মণ চাউল উৎপন্ন হয়।

তাহা হইতে ২০০ মণ চাউল তিনি ভিক্ষুকদিগকে দান করেন। রামের মৃত্যু হইল। তাঁহার পুত্র শ্যাম ঐ ২০০ বিঘা জমী পাইলেন।

শ্যাম কিন্তু বিলাসী। তিনি ভিক্ষা দেওয়া একবারে বন্ধ করিলেন, এবং আদেশ দিলেন যে, "আমি ৮০০ মণ চাউল চাহি না। ৬০০ মণ চাউল চাহি এবং ২০০ মণ চাউলের পরিবর্ত্তে রেশম চাহি। সুতরাং এখন ১৫০ বিঘা জমীতে চাউল উৎপন্ন হইতে লাগিল, এবং বাকী ৫০ বিঘাতে তুতের আবাদ হইতে লাগিল।

এখন দেখুন, রামের সময় রামের জমীতে যাহারা চাস করিত, তাহারা তখন যেমন খাইতে পাইত, শ্যামের সময় এখনও তাহারা তেমনি খাইতে পাইতে লাগিল। কিন্তু ভিক্ষুকগণ, ত্যাগী রামের সময় খাইতে পাইত, ভোগী শ্যামের সময় মোটেই খাইতে পায় না। তবেই, এখানে শ্যামের রেশম উৎপাদন করাই ভিক্ষুকগণের অনাহারের কারণ, ইহা বুঝা যাইতেছে।

সুতরাং আমরা এখানে দেখিতেছি যে, ভিক্ষুকগণ সম্বন্ধে, ২০০ মণ চাউলের পরিবর্ত্তে রেশম উৎপাদন করাও যাহা, আর ২০০ মণ চাউল গঙ্গার জলে ফেলিয়া দেওয়াও তাহাই। তাহা হইলে স্বীকার করিতে হইবে, বিলাস দ্রব্য প্রস্তুত করায়, মোটের উপর লোককে বর্দ্ধিত আহার দেওয়া হয় না, লোককে আহার হইতে বঞ্চিত করা হয়। কেহ কেহ আমার এই মীমাংসায় আপত্তি করিয়া বলিতে পারেন,—

"ধরুন, রামের সময় যেমন সমুদয় জমীতে ধানের চাষ হইত, শ্যাম তাহা বজায় রাখিলেন, অর্থাৎ সমুদয় জমীতে ধানেরই চাষ করিতে লাগিলেন। রাম যেমন ভিক্ষুকদিগকে ২০০ মণ চাউল দিতেন, শ্যামও তাহাই দিতে লাগিলেন। কিন্তু ভিক্ষুকদিগের দ্বারা তিনি এখন রেশম প্রস্তুত করাইয়া লইতে লাগিলেন। এস্থলে খাদ্যের পরিমাণ কমিল না, ভিক্ষুকগণ পূর্ব্বে যেমন খাইতে পাইত, এখনও সেই পরিমাণে খাইতে পাইতে লাগিল, কিন্তু এখন আর ভিক্ষুক থাকিল না, এখন শ্রমী হইল। আর বাড়ার ভাগে, একটী নূতন দ্রব্য অর্থাৎ রেশম প্রস্তুত হইল। ইহাতে, গরিব লোকের খাদ্যের পরিমাণ না কমিয়া গিয়া, ধনীর বিলাসদ্রব্য প্রস্তুত হইল।"

ইহার উত্তর,—শ্যাম যদি তাঁহার সমুদয় জমীতে রামের ন্যায় ধান্যের আবাদ করেন, তাহা হইলে অবশ্য পূর্ব্বের অপেক্ষা খান্যের পরিমাণ কমে না।

কিন্তু জিজ্ঞাস্য এই যে, শ্যাম যদি তাঁহার সমুদয় জমীতে ধান্যের চাষ করেন, তাহা হইলে তাঁহার রেশমের জন্য তুতের আবাদ হইবে কোন্ জমীতে? গাছ ছাড়া রেশম হয় না। জমী ছাড়াও গাছ হয় না। গাছ কেন, যে কোন দ্রব্য চাহ, তাহার উৎপাদনের জন্য মূলে জমীর আবশ্যক। সুতরাং বিলাসভোগ্য দ্রব্য প্রস্তুত করিতে হইলে, অবশ্য প্রয়োজনীয় খাদ্যের পরিমাণ হ্রাস করিতে হইবে। এই জন্য আমরা দেখিতে পাই, যে পরিমাণে সমাজে বিলাসোপকরণ বৃদ্ধি হয়, সেই পরিমাণে খাদ্যের পরিমাণ কমিয়া যায়। 'সভ্যতার' বা 'উন্নতির' সঙ্গে সঙ্গে সমাজে বিলাসিতা আসিয়া প্রবেশ করে। বিলাসের বৃদ্ধির সঙ্গে সঙ্গে, শস্যক্ষেত্র হ্রাস করিয়া, বিলাসক্ষেত্র প্রসারিত করা হয়, খাদ্যের পরিমাণ কম হইয়া যায়, ঘোর দারিদ্র্যরূপী রাক্ষস নরনারীগণকে গ্রাস করে। এই জন্য (কতিপয়ের) "উন্নতির" সঙ্গে সঙ্গে (বহুলোকের) "দুর্গতি" প্রকটিত হয়।

একে ত যে পরিমাণে লোক সংখ্যার বৃদ্ধি,

সেই পরিমাণে উর্ব্বরক্ষেত্র পাওয়া কঠিন। তাহার উপর আবার যে উর্ব্বরক্ষেত্র পাওয়া যায়, তাহাতে যদি শস্য উৎপাদন না করিয়া বিলাস ভোগ্যদ্রব্য উৎপাদন করা যায়, তাহা হইলে শস্যের যে বিশেষ অনটন হইবে, ইহা অতি সহজ কথা। এইরূপে শস্যের অনটন হইলে, ভিক্ষুকগণকে ভিক্ষা দেওয়া দূরে যাউক, কতক শ্রমীদিগকে অন্ন দান করা যায় না, শ্রমীরা কাজ পায় না। কতকশ্রমী কার্য্যপ্রাপ্তি প্রতীক্ষা করিয়া ঘরে বসিয়া আছে, কেহ তাহাকে ডাকিতেছে না; কতক মজুর রোজ খাটিবার জন্য পথে পথে ঘুরিয়া বেড়াইতেছে, কেহ তাহাদিগকে লইতেছে না। বিলাস-প্রাণ সভ্যতাপীড়িত ইউরোপে আজি অনেক লোকের এই দশা ঘটিয়াছে। তাই সেখানে শ্রমচ্যুত ক্ষুধার্ত্ত গরিবগণ দল বাঁধিয়া সমাজকে লণ্ডভণ্ড করিবার চেষ্টা করিতেছে, এবং প্রতিদিন খুন খারাপি হইতেছে। ইহা দ্বন্দ্ব বা Competition প্রধান সভ্যতার ফল। তাই এই সকল দেখিয়া শুনিয়া, আসুন, আমরা আমাদিগের পূর্ব্ব পুরুষদিগের দয়া-প্রধান সভ্যতারদিকে ফিরিয়া যাই। এই দয়া-প্রধান সভ্যতার একটী প্রধান অঙ্গ ভিক্ষা দান, বা অন্ন দান। পরাশর বলেন,

তপঃ পরং কৃতযুগে ত্রেতায়াং জ্ঞানমুচ্যতে।
দ্বাপরে যজ্ঞমিত্যুর্দ্দানমেকং কলৌযুগে॥

কলিযুগে একমাত্র দানই ধর্ম্ম বলিয়া নির্দ্দিষ্ট আছে। আবার দানের মধ্যে অন্ন দানের অপেক্ষা শ্রেষ্ঠ দান নাই। তাই আমরা বায়ুপুরাণে দেখিতে পাই,

"অন্নদানাৎ পরং দানং ন ভূতং ন ভবিষ্যতি"।

অন্ন লোকের প্রাণ, অন্ন লোকের বল, অন্ন লোকের সর্ব্বার্থ সাধক।

অন্নং প্রাণা বলঞ্চান্নং অন্নং সর্ব্বার্থসাধকং। *

অন্ন হইতে প্রাণী সকল জন্ম পায়, অন্ন দ্বারা জীবন ধারণ করে। অথবা,

অন্নাৎভূতানি জায়ন্তে জীবন্তি চ নসংশয়ঃ †

জীবন দান অপেক্ষা সংসারে শ্রেষ্ঠ দান আর কি আছে?

জীবদানাৎ পরং দানং ন কিঞ্চিদপি বিদ্যতে। †

জীবদান অপেক্ষা আর কোন দানই শ্রেষ্ঠ নাই। তাই,

শ্রান্তায় ক্ষুধিতায়ান্নং যঃ প্রযচ্ছতি ভূমিপ।
স্বয়ম্ভুবৎ মহৎস্থানং সগচ্ছতি নরাধিপ॥

মহাভারত

যিনি শ্রান্ত ক্ষুধিত ব্যক্তিকে অন্নদান করেন, তিনি স্বয়ম্ভুর ন্যায় মহৎ স্থান প্রাপ্ত হন। এমন কি যে মহাপাপী, সে যদি অন্নদান করে, তাহা হইলে সেও পাপমুক্ত হইয়া স্বর্গ লাভ করে।

ব্রহ্মহত্যা কৃতং পাপং অন্নদানাৎ প্রণশ্যতি।
অন্নদঃ পাপকর্ম্মাপি পূতঃ স্বর্গে মহীয়তে॥

রঘুনন্দন প্রায়শ্চিত্ত-তত্ত্ব।

তাই ভাই, আর কিছু কর আর না কর, ক্ষুধিত জনকে একমুঠা অন্ন দান করিও। মুষ্টি ভিক্ষা উঠাইয়া দিও না। সুশিক্ষিত স্বদেশীয় ভাইগণ, তোমাদিগের নিকট আমার এই ভিক্ষা যে, অন্ন ভিক্ষা দান উঠাইয়া দিও না। এই ভিক্ষা, এই নিষ্কাম দান, দয়ার রাজত্বে প্রধান আইন, প্রাচীন হিন্দুদিগের দয়াময় হৃদয়ের স্বর্গীয় স্ফূর্ত্তি। এই ভিক্ষার উপরে একদিন আমাদিগের অধ্যয়ন বল, অধ্যাপনা বল, রাজনীতি বল, পার্থিব জীবন বল, পারত্রিক মঙ্গল বল, সন্ন্যাস বল, সকলই স্থাপিত ছিল। তাই বলি, ভিক্ষুকগণকেই

* পরাশর।
† বায়ুপুরাণ।

ঘৃণা করিও না, ব্রাহ্মণ ব্রহ্মচারীর যে দিন উপনয়ন হইল, সেই দিন হইতে "ভবতি ভিক্ষাং দেহি" বলিতে লাগিলেন। গুরুর গৃহে থাকিয়া প্রতিদিন ভিক্ষা সংগ্রহ করিয়া আনিয়া অধ্যয়ন কার্য্য করিতে লাগিলেন। গুরুও বিনা বেতনে ভিক্ষোপ-জীবী হইয়া অধ্যাপনা করিতে লাগিলেন। প্রাচীন ব্রাহ্মণ সমাজের ব্যবস্থাপক পরি-চালক হইয়াও ভিক্ষাবৃত্তি অবলম্বন করিয়া-ছিলেন, ইহার মহিমা অদ্য কয় জন বুঝেন?

"দেখ, বিধি বিধান ব্যবস্থা সকলই ব্রাহ্মণের হাতেই ছিল। নিজ হস্তে সে শক্তি থাকিতেও তাঁহারা আপনাদের উপজীবিকা সম্বন্ধে কি ব্যবস্থা করিয়াছেন; তাঁহারা রাজ্যের অধিকারী হইবেন না, বাণিজ্যের অধিকারী হইবেন না, কৃষিকার্য্যের পর্য্যন্ত অধিকারী নহেন। এক ভিন্ন কোন প্রকার উপজীবিকার অধিকারী নহেন। যে একটী উপ-জীবিকা ব্রাহ্মণেরা বাছিয়া বাছিয়া আপনাদিগের জন্য রাখিলেন, সেটী কি? যাহার পর দুঃখের উপ-জীবিকা আর নাই, যাহার পর দারিদ্র্য আর কিছু-তেই নাই—ভিক্ষা"। (ধর্ম্মতত্ত্ব)

তাই বলিতেছিলাম, যাঁহারা রাজনীতির শিক্ষক, পার্থিব জীবনের নিয়ামক, পারত্রিক মঙ্গলের পথপ্রদর্শক ছিলেন, সেই পবিত্র ব্রাহ্মণগণ ভিক্ষাজীবী ছিলেন। ব্রাহ্মণগণ ছাড়িয়া বৌদ্ধগণের জীবন দেখুন। যাঁহারা বুদ্ধ, সমাজের শিক্ষা ও মুক্তি-দাতা, তাঁহারা ভিক্ষু। একদিকে ভিক্ষুকগণকে সমাজ অন্ন ভিক্ষা, পার্থিব জীবনের অবলম্বন, দিতেন; অন্যদিকে বুদ্ধগণ সর্ব্ববিধ মায়া মোহ হইতে মুক্তি স্বরূপ যে নির্ব্বাণ, স্বর্গীয় জীবন লাভের যে উপায়, তাহাই ভিক্ষা দিতেন। যে দিকে দেখ দয়া দয়া দয়া, ভিক্ষা ভিক্ষা ভিক্ষা। যে দিন গিয়াছে, সে দিন কি আর আসিবে না? সে দিনের চিহ্ন স্বরূপ এখনও আমা-দিগের দেশে মুষ্টি ভিক্ষা প্রথা কথঞ্চিৎ প্রচলিত আছে। সেই মুষ্টি ভিক্ষা দান ভাল করিয়া, সুব্যবস্থা করিয়া, প্রচলিত করিতে হইবে। দীন দুঃখীদিগের প্রতি মুখ তুলিয়া আবার তাকাইতে হইবে।

শ্রীজ্ঞানেন্দ্রলাল রায়।

# বৌদ্ধ-সঙ্ঘ।

## ভিক্ষু-সঙ্ঘ।

মনীষিগণ সাধারণ সমাজের মতবিশ্বা-সের অতীত মতবিশ্বাস পোষণ করেন। উপনিষদ্ ও আরণ্যকের মত বিশ্বাস সাধারণ আর্য্য সমাজের মধ্যে প্রচারিত হয় নাই। কখন কেহ আপন মত বন্ধু বান্ধব ও শিষ্য স্বজনের মধ্যে প্রচারিত করিয়া নিরস্ত হন, সাধারণ সকলে তাহার সম্বাদ প্রাপ্ত হয় না। কখন কেহ সাধারণ্যে প্রচারিত করিয়া দল পুষ্ট করিয়া লন।

সন্ন্যাসী সম্প্রদায়ের উদ্ভব বুদ্ধের অনেক পূর্ব্বে। মত ও বিশ্বাস সম্বন্ধে শাক্য গৌতম যেমন প্রাচীনের উত্তরাধিকারী, সন্ন্যাসী সম্প্রদায় সম্বন্ধেও তিনি যাহা দেখিয়াছিলেন কিছু পরিবর্ত্তন করিয়া তাহাই লইয়াছিলেন। মত বিশ্বাস ও কার্য্যপ্রণালী সম্বন্ধে সাধারণ আর্য্যসমাজ তাঁহার ব্যবহারে স্বেচ্ছাচারিতা, বৈদেশিকতা, কি যাবনিকতার কোন নিদর্শন পায় নাই। কোনও মোহান্তের মত তিনি যদি কয়েক জনের মধ্যে আপন মত আবদ্ধ করিয়া রাখিতেন, তাহা হইলে অন্যান্য দার্শ-

নিকের মত একটী দার্শনিক মতরূপে তাঁহার বিশ্বাস ভারতীয় দর্শন শাস্ত্রের ইতিবৃত্তে পর্য্যাপ্ত হইত। সাধারণের মধ্যে প্রচার করিবার অভিপ্রায় ও তৎসিদ্ধির কৌশল এই তাঁহার সৌদ্ভাবিত, তাঁহারই পন্থা অনুসরণ করিয়া মহাবীর জৈনধর্ম্ম প্রচার করেন। নানক ও চৈতন্য তাঁহারই ছন্দানুবর্ত্তী। আর্য্যসমাজ দার্শনিক মতবৈপরীত্যের অনেক নিদর্শন পাইয়াছে। ঈশ্বরে বিশ্বাস, ঈশ্বরে অবিশ্বাস, পরকালে বিশ্বাস, পরকালে অবিশ্বাস, যাগ যজ্ঞের ফলাফল, জাতিভেদ ও তদস্বীকার দার্শনিক মতের বিশেষত্বে আর্য্য সমাজ কখন বিচলিত হয় নাই। সুতরাং শাক্যের মতামত প্রাচীন আর্য্যগণের নিকট আদৌ বিস্ময়জনক ছিল না। পরন্তু তিনি সুচরিত্র ও স্বাবলম্বনের বিশেষ পক্ষপাতী ছিলেন, বৌদ্ধ শ্রমণগণের নিরীহ নির্দ্বন্দ্ব জীবনের কমনীয়তা যাবতীয় আর্য্যগণকে তাঁহার হিতৈষণায় আকর্ষিত করিয়াছিল। কিন্তু শাক্য গৌতম পণ্ডিতমণ্ডলীতে দার্শনিক মত আবদ্ধ করেন নাই—সমগ্র সমাজ তিনি আলোড়িত করিয়াছিলেন। নিরীহ বৌদ্ধ শ্রমণগণ কালক্রমে ব্রাহ্মণ পণ্ডিতগণের প্রতিদ্বন্দ্বী ও যজন যাজনের অন্তরায় হইয়া উঠিয়াছিলেন। দার্শনিক বৌদ্ধমত বৌদ্ধধর্ম্মে পরিণত হইয়া হিন্দুধর্ম্মকে গ্রাস করিতে উদ্যত হইয়াছিল। শাক্য গৌতমের দার্শনিক মত যে কারণে আর্য্যসমাজের ধর্ম্মে পরিণত হইয়াছিল, সেই কারণেই কালক্রমে তাঁহার ধর্ম্ম আর্য্যবাস হইতে চিরদিনের মত নির্ব্বাসিত হইয়াছে। এজন্য আর্য্যসমাজের ইতিবৃত্তে বৌদ্ধ ধর্ম্ম অপেক্ষা বৌদ্ধসঙ্ঘের প্রতাপ অধিক লক্ষিত হয়।

বৌদ্ধধর্ম্ম ভিক্ষুর ধর্ম্ম। গৃহ ত্যাগ না করিলে নির্ব্বাণ লাভের সম্ভাবনা নাই। বৌদ্ধসন্ন্যাসিগণ ভিক্ষু ও শ্রমণ নামে অভিহিত হন। যাঁহারা গৃহে বাস করিয়া বৌদ্ধধর্ম্মে আস্থা রাখেন, তাঁহাদিগকে উপাসক বলে। বৌদ্ধধর্ম্মে জাতিভেদ স্বীকার করা না হইলেও, ফলে শ্রমণ ও উপাসক দুই জাতির মত হইয়া গিয়াছে। ব্রাহ্মণেরা শূদ্রের যত উচ্চে, শ্রমণেরা উপাসকদিগের, তাহা অপেক্ষা, অনেক উচ্চে। ব্রাহ্মণের সাহায্যে যজ্ঞ সম্পাদন করিয়া শূদ্র স্বর্গবাসের আশা করিতে পারেন, কিন্তু শ্রমণের উপদেশ শ্রবণ ভিন্ন শ্রমণের ধর্ম্মমন্দিরের আলোচনার ত্রিসীমায় যাইতে উপাসকের অধিকার নাই। বৌদ্ধধর্ম্মে আস্থা থাকিলেই লোকে উপাসক হইতে পারে। উপাসক হইবার বিশেষ কোন বিধি নাই। পঞ্চশীল গ্রহণে কোনও ধর্ম্মাবলম্বীর বাধা থাকিতে পারে না। হিংসা করিব না, চুরি করিব না, ব্যভিচার করিব না, মিথ্যা বলিব না, মাদকসেবন করিব না—এ কথা কয়টী স্বীকার করিতে কোনও ধর্ম্মাবলম্বীর আপত্তি হইতে পারে না। বস্তুতঃ বৌদ্ধত্রিসরণের অধীনতা স্বীকার করিয়াও অন্যান্য হিন্দুর মত বৈদিক যাগ যজ্ঞ ব্রত নিয়ম পালন করিত, প্রাচীনকালে এরূপ উপাসকের সংখ্যা সামান্য ছিল না। আর্য্যসমাজে আর্য্যধর্ম্মাবলম্বী বলিয়া তাঁহারা পরিগণিত হইতেন, বৌদ্ধসমাজে বৌদ্ধ বলিয়া তাঁহারা পরিচিত ছিলেন। উপাসককে অহিন্দু বলিয়া কখন জাতিচ্যুত হইতে হয় নাই।

শ্রমণগণের দীক্ষার বিধি ছিল। ব্রতনিয়মের ব্যবস্থা ছিল। কিন্তু ব্রহ্মচর্য্য পরিহার করিয়া গৃহস্থ হইবার বাধা ছিল না। ব্রহ্মচারী ইচ্ছা হইলেই গৃহস্থ হইতে পারিতেন, আবার গার্হস্থ্যজীবনে বিতৃষ্ণা জন্মিলে

পুনরায় ভিক্ষা গ্রহণ করিতে পারিতেন। পতিত বলিয়া তাঁহারা অসম্মানিত হইতেন না। গৌতম কলুষিতচরিত্রদিগকে পলাইবার পথ খুলিয়া দিয়া সঙ্ঘের পবিত্রতা রক্ষার ব্যবস্থা করিয়া দিয়াছিলেন। কাহাকে প্রতারিত করিয়া সঙ্ঘে সন্নিবেশিত করেন নাই, কাহারও পলাইবার পথে কণ্টক দিয়া ইচ্ছার স্বাধীনতা সংযত করেন নাই। এই কারণে বৌদ্ধ বিহারের পবিত্রতা এত অধিক দিন এত অধিক পরিমাণে রক্ষিত হইয়াছিল। আপন মরণান্তে কে সঙ্ঘের কর্ত্তৃত্বাধিকারী হইবে, সে চিন্তায় বুদ্ধ আপন মস্তিষ্ক বিলোড়িত করেন নাই। সঙ্ঘের কোন সম্পত্তি থাকিবার সম্ভাবনা ছিল না। ভিক্ষোপজীবী ভিক্ষুগণের ধন রত্ন বিত্ত গ্রহণের অধিকার ছিল না যে, বিত্ত রক্ষার জন্য কোন কর্ত্তৃপক্ষীয়ের আবশ্যক হইবে। সমুদয় ভিক্ষুমণ্ডলী, মহাজনসমাজ ভিক্ষুমাত্রের আদর্শ, ব্যক্তিবিশেষ নহে। বয়স বা বিজ্ঞতাহেতু কোন ভিক্ষু অন্য সকলের সম্মাননীয় হইলেও ভিক্ষুমণ্ডলীর সমক্ষে সকলেই সমান। গৌতমের অভাবে ভিক্ষুমণ্ডলী গৌতমের বৌদ্ধ ধর্ম্মের রক্ষয়িতা। এজন্য গৌতমের ন্যায় মণ্ডলী বৌদ্ধেরা সম্মাননীয়। প্রব্রজ্যাগ্রহণকালে বুদ্ধ ও ধর্ম্মের ন্যায় সঙ্ঘ বৌদ্ধের সরণীয়, বুদ্ধ সঙ্ঘ ও ধর্ম্ম, ইহাই বৌদ্ধের ত্রিসরণ।

ধম্মম্ সরণম্ গচ্ছামি
বুদ্ধম্ সরণম্ গচ্ছামি
সঙ্ঘম্ সরণম্ গচ্ছামি।

সঙ্ঘে সরণ লইবার সময় বৌদ্ধকে অঙ্গীকার করিতে হয় যে, স্বর্ণ রৌপ্য বিত্ত কখন স্পর্শ করিব না। বিত্তগ্রহণ ব্যভিচারের ন্যায় ভিক্ষুজীবনের অন্তরায়। সন্ন্যাস, সর্ব্বপরিত্যাগ সাধুজীবনের আদর্শ। সংসারে শান্তির অভাব। নির্দ্বন্দ্বতা সংসারে রক্ষা করা অসম্ভব। এজন্য গৌতম শিষ্যগণকে সংসার পরিহার করিয়া ভিক্ষুজীবন অবলম্বন করিতে পরামর্শ দিতেন। যে সকল বিষয়লোভী মোহে অন্ধ হইয়া সংসার পরিত্যাগ করিতে সমর্থ হইত না, তিনি তাহাদিগকে অধম পুরুষ বলিয়া গণনা করিতেন। মুনিসূত্রে উল্লিখিত হইয়াছে—

"যিনি স্ত্রীকে পোষণ করেন ও সংসারের কর্ত্তা এবং যিনি নিঃসম্বল ও নিঃসঙ্গ হইয়া ধর্ম্মপথে বিচরণ করেন, ইহাঁরা তুল্য নহেন। সাংসারিকের জীবন অসংযত, তাহা হইতে অনেকের পতন হয়। সংযত প্রজ্ঞাপরায়ণ ভিক্ষু জীবিতগণের আশ্রয় স্বরূপ।"

সংসারের সকলেই মোহজটাজড়িত পঞ্চস্কন্ধের জ্বালায় দগ্ধ। এজন্য ভিক্ষুমণ্ডলীর দ্বার সকলের জন্য উন্মুক্ত। এক এক জন ভিক্ষু ভিক্ষুমণ্ডলীর প্রতিনিধি হইয়া যখন দেশে বিদেশে শাক্যের নবধর্ম্মের সুসমাচার প্রচারে ধাবমান হইয়াছিলেন, অনতিবিলম্বে দলে দলে লোক ভিক্ষুমণ্ডলীতে আশ্রয়গ্রহণ করিয়াছিল। তখন কত অনাথিনী কাঁদিতে কাঁদিতে গৌতমের নিকট আসিয়া আপন একমাত্র পুত্রের প্রত্যর্পণ প্রার্থনা করিয়াছিল, কত উত্তমর্ণ প্রবঞ্চিত হইয়াছিল, কত রাজা সৈন্য সামন্তের জন্য গৌতমের অপবাদ করিয়াছিল। এজন্য কালক্রমে সঙ্ঘমধ্যে প্রবেশাধিকার কিছু সঙ্কুচিত করিতে হইয়াছিল। দীক্ষাপ্রার্থীগণকে বৌদ্ধেরা দুই শ্রেণীতে বিভাগ করেন, প্রব্রাজিত ও উপসম্পন্ন। প্রব্রজ্যা সামান্য দীক্ষা। প্রব্রজ্যা গ্রহণের পাঁচ বৎসর পরে উপসম্পদা গ্রহণ করিতে হয়। উপসম্পদা গ্রহণ না করিলে কেহ মণ্ডলীর অন্যতমরূপে পরিগণিত হইতে পারে না। আবার অপ্রব্রাজিত কখন, উপসম্পন্ন

হইতে পারে না। প্রব্রজ্যা গ্রহণার্থীর বয়স অন্যূন দ্বাদশ বৎসর। উপসম্পদা গ্রহণার্থীর বয়স অন্যূন বিংশতি বৎসর হওয়া আবশ্যক। পিতামাতার অনুমতি না থাকিলে কাহাকেও প্রব্রজ্যা গ্রহণ করিতে দেওয়া হয় না। যক্ষ্মা, কুষ্ঠ, ধবল, গণ্ড ও অপস্মার প্রভৃতি কোন রোগ থাকিলে, কাহার ঋণগ্রস্ত থাকিলে বা কোন প্রকারের, রাজকর্ম্মচারী হইলে, বা দুর্ব্বৃত্ত বলিয়া সাধারণ্যে পরিচিত হইলে, ভিক্ষুসঙ্ঘে আশ্রয় পাওয়া যায় না। সৈনিক ও ক্রীতদাসদিগকে সঙ্ঘে গ্রহণ করিবার নিয়ম নাই।

দীক্ষার জন্য প্রার্থী হইলে একটী দিন নির্দ্দিষ্ট করা হয়। সে দিন অন্যূন দশটী ভিক্ষু উপস্থিত হন, যিনি সে সঙ্ঘের আচার্য্য হইবেন, অন্যূন দশ বৎসর পূর্ব্বে তাঁহার উপসম্পদা গ্রহণ হইয়াছে। পর্ণাসনে ভিক্ষুগণ দুই পঙ্‌ক্তিতে পরস্পরের সম্মুখে উপবিষ্ট হন। এক পঙ্‌ক্তিতে আচার্য্য প্রথম আসন গ্রহণ করেন। অনন্তর দীক্ষার্থী তাঁহাদের সম্মুখে উপস্থিত হইলে জনৈক শ্রমণ তাহার পরিচয় দেন। তখন দীক্ষার্থী আচার্য্যকে অভিবাদন করিয়া তিনবার বলেন "প্রভু আমাকে কৃপা করুন, আমার এই তিন খণ্ড বস্ত্র গ্রহণ করুন এবং আমাকে দীক্ষা দেন, তাহা হইলে আমি দুঃখ হইতে নিষ্কৃতি পাইব এবং নির্ব্বাণ লাভ করিব।" আচার্য্য তখন সেই তিনখণ্ড বস্ত্র লইয়া দীক্ষার্থীর স্কন্ধে রাখিয়া দেন। স্থানান্তর হইতে গৈরিক পরিধান করিয়া শীলগ্রাহী মণ্ডপে প্রতিগমন করেন। গৈরিক পরিধানের সময় দীক্ষার্থীকে ভাবনা করিতে হয়, লজ্জা নিবারণ ও শীত গ্রীষ্ম হইতে নিষ্কৃতি পাইবার জন্য বস্ত্রের প্রয়োজন, শোভার জন্য নহে। গৈরিক ধারণ করিয়া মণ্ডপে প্রত্যাগত হইয়া দীক্ষার্থী করযোড়ে তিনবার ত্রিসরণ গ্রহণ করেন—

বুদ্ধং সরণম্ গচ্ছামি
ধম্মম্ সরণম্ গচ্ছামি
সঙ্ঘম্ সরণম্ গচ্ছামি

তাহার পর তিনি তিনবার দশশীল গ্রহণ করিবেন।

১। পাণাতিপাতা বেরমণী সিক্কাপদং সমাদিয়ামি।

২। অদিন্নাদানা বেরমণী সিক্কাপদং সমাদিয়ামি।

৩। কামেহুমিচ্ছাচারা বেরমণী সিক্কাপদং সমাদিয়ামি।

৪। মুসাবাদা বেরমণী সিক্কাপদং সমাদিয়ামি।

৫। সুরামেরয় মজ্জপমাদঠ্‌ঠানা বেরমণী সিক্কাপদং সমাদিয়ামি।

৬। অব্রহ্মচরিয়া বেরমণী সিক্কাপদং সমাদিয়ামি।

৭। বিকালভোজনা বেরমণী সিক্কাপদং সমাদিয়ামি।

৮। নচ্চগীত বাদিত বিসুক দস্‌সনা মালাগন্ধ বিলেপন ধারণ মণ্ডন বিভুসনঠ্‌ঠানা বেরমণী সিক্কাপদং সমাদিয়ামি।

৯। উচ্চাসয়ন মহাসয়না বেরমণী সিক্কাপদং সমাদিয়ামি।

১০। জাতরূপ রজতপটিগ্‌গহণা বেরমণী সিক্কাপদং সমাদিয়ামি।

দশশীল গ্রহণ করিলে প্রব্রজ্যা সমাপ্ত হয়। প্রব্রাজিতকে সাধারণতঃ শ্রমণ বলিয়া অভিহিত করা হয়। উপসম্পন্ন শ্রমণ বা ভিক্ষু অভিধান লাভ করেন। দীক্ষা গ্রহণের পাঁচ বৎসর পরে শ্রমণের উপসম্পদা গ্রহণে অধিকার হয়। উপসম্পদা গ্রহণের সময় গৈরিক পরিত্যাগ করিয়া সাধারণ উপাসকের বেশে সঙ্ঘ মধ্যে উপস্থিত হইয়া, অভিবাদন পূর্ব্বক তিনবার একজন আচার্য্যকে প্রার্থনা করিতে হয়। তাঁহার প্রার্থনা অনুমোদিত হইলে, তিনি মণ্ডপের অপর প্রান্তে প্রস্থান করেন, সেখানে ভিক্ষাভাজন

তাঁহার গলদেশে বাঁধিয়া দেওয়া হয়। যিনি সেই প্রব্রাজিতের উপসম্পদা প্রস্তাব করেন, তিনি তখন তাঁহার নিকট যাইয়া তাঁহাকে সঙ্গে লইয়া আচার্য্যের সমক্ষে উপস্থিত হন। এই সময় আর একজন ভিক্ষু যাইয়া তাঁহার অপর পার্শ্বে দণ্ডায়মান হইলে তিনি তাঁহাদিগকে আপন নাম ও যাঁহাকে আচার্য্যরূপে স্বীকার করিবেন, তাঁহার নাম বলিয়া দেন। এ কথাও বলেন যে, তিনখানি গৈরিক ও ভিক্ষাভাজন সংগ্রহ হইয়াছে এবং নিষিদ্ধ রোগ তাঁহার একটীও নাই, তাঁহার বয়স বিংশতি বৎসর অতিক্রম করিয়াছে, তিনি কাহারও ভৃত্য বা ঋণগ্রস্ত নহেন এবং উপসম্পদা গ্রহণে তাঁহার পিতামাতার সম্মতি আছে। পরীক্ষকদ্বয় তখন সঙ্ঘের নিকট পরীক্ষাফল এইরূপে নিবেদন করিলে, আচার্য্যের অনুমতিক্রমে উপসম্পদার্থীকে আচার্য্যের সম্মুখে আনয়ন করা হয়, তিনি আবার তিনবার উপসম্পদা প্রার্থনা করেন। পরীক্ষকগণ আবার সঙ্ঘসমক্ষে পরীক্ষাফল নিবেদন করেন এবং তিন বার জিজ্ঞাসা করেন, তাঁহাদের প্রস্তাবিত ব্যক্তিকে সঙ্ঘমধ্যে গ্রহণ করিতে কাহারও কোন আপত্তি আছে কি না। সকলে মৌনভাবে বসিয়া থাকিলে, তাঁহারা আচার্য্যকে অভিবাদন ও সম্বোধন করিয়া বলেন, অমুক ভিক্ষুমণ্ডলীতে অতঃপর প্রবেশাধিকার লাভ করিলেন, অমুক তাঁহার আচার্য্য হইলেন। সঙ্ঘমধ্যে সকলেরই ইহা অভিপ্রেত, এজন্য সকলে মৌন হইয়া আছেন; আমরা এইরূপ বুঝিলাম। অতঃপর ভিক্ষুর কর্ত্তব্যাকর্ত্তব্য সম্বন্ধে পাতিমোক্ষ হইতে কয়েকটী উপদেশ পাঠ করা হইলে, শ্রমণদিগের শ্রমণত্ব লাভ সম্পূর্ণ হয়। দণ্ডগ্রহণের পরে ব্রাহ্মণ্যধর্ম্মে দণ্ডীর নূতন নামকরণ হয়। সংসারের সহিত চিরবিচ্ছেদের নিদর্শন এই নূতন নামকরণ। বৌদ্ধসঙ্ঘ পরিত্যাগ করিয়া সংসারে পুনঃপ্রবেশে কাহারও নিষেধ নাই। এজন্য বৌদ্ধসঙ্ঘে নবদীক্ষিত ভিক্ষুর নূতন নামকরণের আবশ্যক হয় না।

নবশ্রমণ নির্ব্বাচিত আচার্য্যের অন্তেবাসী হইয়া তাঁহার পরিচর্য্যা করিবেন। আচার্য্য তাঁহার পিতৃস্থানীয় ও গুরুস্থানীয় হইয়া রোগ শোক সন্দেহে আধিব্যাধি পরিতাপে তাঁহাকে রক্ষা করিবেন। আত্মসংযম ও দীনতা ভিক্ষুর লক্ষণ। সংসার আত্মসংযমের অন্তরায়, এজন্য ভিক্ষুর আশ্রয় বৌদ্ধ-বিহার,—বিলাস আত্মসংযমের অন্তরায়, এজন্য দীনতা, নির্ধনতা, ভিক্ষা তাঁহার অবলম্বন। এই হেতু তাঁহার ভিখারী নাম ভিক্ষু। ধন জন সম্পদের অস্থিরতা, সামাজিক আধিপত্যের অসারতা, সংসারে দুঃখের অনিবার্য্যতা, প্রবৃত্তি চালনার অবশ্যম্ভাবিতা বুদ্ধকে সংসার পরিহারের একান্ত কর্ত্তব্যতা নির্দ্দেশ করিয়াছিল। অন্য ধর্ম্মে সংসারাশ্রম সকল আশ্রমের শ্রেষ্ঠ বলিয়া প্রতিপাদিত হইয়াছে। সে সকল প্রবৃত্তিমূলক ধর্ম্ম। দুঃখের আত্যন্তিক অভাব সে ধর্ম্মে স্বীকৃত হয় না। দুঃখের অনিবার্য্যতা স্বীকার করিয়া সে সকল ধর্ম্মে সুখের চেষ্টা প্রতিপাদিত হয়। প্রবৃত্তিমার্গে সুখ নাই, ইহা বৌদ্ধধর্ম্মের মূলমন্ত্র—সংসারের প্রবৃত্তির অনুশীলন অবশ্যম্ভাবী, এজন্য গৌতম সংসার পরিহারের কর্ত্তব্যতা নির্ব্বাণপ্রয়াসীকে বিশেষরূপে বুঝাইতেন। এজন্য তিনি শাক্যপুত্রীয় শ্রমণ সম্প্রদায়ের সৃষ্টি করেন। এজন্য যাহার নিমিত্ত কোটী লোকে প্রাণান্ত প্রয়াস পায়, যাহার সাধনায় জীবনের দীর্ঘতা তাঁহাদিগের

নিকট অল্পস্থায়ী বলিয়া প্রতীয়মান হয়, গৌতমের প্ররোচনায় শত শত জন সে সুখ সমৃদ্ধি অকিঞ্চিৎকররূপে উপেক্ষা করিয়া প্রব্রজ্যা অবলম্বন করিয়াছিল। কেবল সাংসারিক লোক নহে, আর্য্যসমাজের পূজনীয় অনেক আচার্য্যও যাগ যজ্ঞ বিসর্জ্জন করিয়া স্বদলে বৌদ্ধসঙ্ঘে আশ্রয় লইয়াছিল। খণ্ডকগ্রন্থে লিখিত হইয়াছে, উরুবেলার বিখ্যাত মোহান্ত কাশ্যপ ব্রাহ্মণ প্রব্রজ্যাগ্রহণ করিলে বিস্মিত হইয়া কেহ কেহ তাঁহাকে জিজ্ঞাসা করিয়াছিল—কাশ্যপ, পঞ্চতপা ও কৃচ্ছ্রসাধনের জন্য তোমার যশ দিগ্‌দিগন্তে প্রসারিত—আজ কি জন্য তুমি আজ্যবহ্নি ও যজ্ঞবেদী পরিহার করিয়া মুণ্ডিতমস্তক গৈরিকধারী শাক্যপুত্রীয় শ্রমণ সঙ্ঘে আশ্রয় লইয়াছ? কাশ্যপ উত্তর দিয়াছিলেন—যজ্ঞের ফল দর্শনীয়, শ্রবণীয় বা স্বাদনীয়—কামিনীকাঞ্চনবিলাসসুধা তাহার পরিণাম, যখন বুঝিলাম, এ সকল বিষবৎ পরিত্যজ্য, তখন আর যাগযজ্ঞের অপেক্ষা রাখিলাম না। তখন গৌতম কাশ্যপকে জিজ্ঞাসা করিলেন, যদি দর্শনীয়, শ্রবণীয়, স্বাদনীয়, ইন্দ্রিয়গ্রাহ্য পদার্থে তোমার লোভ না থাকে, তবে স্বর্গের বা মর্ত্ত্যের কোন্ পদার্থের জন্য তোমার হৃদয় পিপাসিত? নবশ্রমণ যথোচিত অভিবাদন করিয়া বিনীতভাবে আচার্য্যকে নিবেদন করিলেন—পুনর্জ্জন্মের অঙ্কুর বিনাশ হইয়াছে, লোভ মোহ দ্বেষের অন্ত হইয়াছে, নবজীবনের বাসনা বিগত হইয়াছে, ভিক্ষুর এমন মধুর অপরিবর্ত্তনীয় নিরান্দোলিত শান্তজীবন যখন দেখিলাম, তখন কি আর আমি যাগযজ্ঞের কোলাহলে প্রতারিত হই? এই শান্তিময় জীবন ভিক্ষুর আদর্শ। সাংসারিক জীবনে এ শান্তির নিত্য অভাব।

নবদীক্ষিত উপসম্পন্নকে আচার্য্য এইরূপ উপদেশ দেন, গৃহছাড়িয়া যে গৃহত্যাগী হইয়াছে, ভিক্ষা-লব্ধ কণিকা সমষ্টি তাঁহার আহার্য্য, পথপার্শ্বে সংগৃহীত জীর্ণবস্ত্র তাঁহার পরিধেয়, বনে বৃক্ষমূল তাঁহার আশ্রয়, দুর্গন্ধ গোমূত্র তাঁহার ঔষধ। ধর্ম্মনিষ্ঠ উপাসক তাঁহাকে আহার্য্য বস্ত্র, আশ্রয় বা ঔষধ দান করিলে তিনি তাহা অস্বীকার করিতে না পারেন, কিন্তু কষ্টসাধ্য ভিক্ষুজীবন তাঁহার নিয়ত। উপসম্পন্ন ভিক্ষুর স্ত্রীসঙ্গ সর্ব্বথা নিষিদ্ধ। স্ত্রীসঙ্গী ভিক্ষু ভিক্ষুই নহে, সে শাক্যপুত্রীয় শ্রমণ নহে। মস্তক শূন্য দেহ যেমন জীবিত থাকে না, স্ত্রীসঙ্গী ভিক্ষুক তেমনি ভিক্ষুই হইতে পারে না—তিনি শাক্যপুত্রীয় শ্রমণ নহেন। (২) অদত্ত কুশাঙ্কুরও গ্রহণ করিতে ভিক্ষুর অধিকার নাই। উহা চৌর্য্য। পাদপরিমিত অদত্ত পদার্থ যে গ্রহণ করে, সে চৌর্য্যাপরাধী, সে কখন ভিক্ষু হইতে পারে না। সে শাক্যপুত্রীয় শ্রমণ নহে। (৩) উপসম্পন্ন ভিক্ষু জ্ঞাতসারে একটী কীট বা পিপীলিকা—কোন প্রাণীর প্রাণগ্রহণ করিতে পারে না। জ্ঞাতসারে একটী ভ্রূণেরও যে জীবন নাশ করে, সে ভিক্ষু নহে, সে শাক্যপুত্রীয় শ্রমণ হইতে পারে না। প্রস্তর একবার দ্বিখণ্ড হইলে যেমন আর কোন প্রকারে অখণ্ড হইতে পারে না, তেমনি যে ভিক্ষু জ্ঞাতসারে একটী ভ্রূণেরও জীবন নাশ করেন, তিনি কখন শাক্যপুত্রীয় শ্রমণ হইতে পারেন না। (৪) উপসম্পন্ন ভিক্ষু কখন ঋদ্ধির গর্ব্ব করিবেন না। দুরভিপ্রায়ে লোভহেতু মিথ্যা বা প্রবঞ্চনা পূর্ব্বক যে ভিক্ষু আপন ঋদ্ধির ধ্যানের বা সমাধির গর্ব্ব করেন, তিনি ভিক্ষু নহেন, তিনি শাক্যপুত্রীয় শ্রমণ হইতে পারেন না। তালবৃক্ষ

মস্তক বিচ্ছিন্ন হইলে যেমন জীবিত থাকিতে পারে না, যে ভিক্ষু আপন ঋদ্ধি, ধ্যান বা সমাধির গর্ব্ব করেন, তিনি ভিক্ষু হইতে পারেন না, তিনি শাক্যপুত্রীয় শ্রমণ নহেন।

আহার্য্য, আশ্রয়, ঔষধ ও পরিধেয়, ভিক্ষুর ইহাই নিত্য প্রয়োজন। বিবাহ করিলে, সন্তান হইলে অর্থের প্রয়োজন হয়,—অর্থের জন্য বিষয়কর্ম্মের আবশ্যক। ভিক্ষু সংসার-বিরাগী, তাঁহার অর্থের প্রয়োজন নাই। কৃষিকর্ম্ম, বিষয় সম্পদ তাঁহার নিষিদ্ধ। ভিক্ষুর স্বর্ণ রজত গ্রহণে অধিকার নাই। ভিক্ষুসঙ্ঘেরও কোন বিষয় সম্পত্তি, অশ্ব-গাভী, উষ্ট্রদন্তী, বিত্ত বা ক্রীতদাস গ্রহণ করিবার, রাখিবার বা তত্ত্বাবধারণ করিবার অধিকার নাই। কোন উপাসক আহার্য্য, পরিধেয় বা ঔষধের মূল্য দিতে চাহিলে তিনি তাহা বিক্রেতার হস্তে দান করিবেন, ভিক্ষু তাহার নিকট প্রয়োজনীয় দ্রব্য লইবেন।

নগ্নতা, অপরিষ্কারতা, বিলাস বা কৃচ্ছ্র সাধন বৌদ্ধধর্ম্মের অননুমোদিত। নবদীক্ষিত শ্রমণ যাহাতে পূর্ণসংখ্যা পরিচ্ছদ পরিধান করেন, রীতিমত গৈরিকে রঞ্জিত করেন, নিত্য ধৌত করেন, এবং সূর্য্যতাপে উপযুক্ত রূপে শুষ্ক করেন, তাহার তত্ত্বাবধান ভার তাঁহার আচার্য্যের। গৃহমার্জ্জন, বায়ু-সঞ্চারণ, দ্রব্যাদি পরিষ্কার পরিচ্ছিন্ন রাখিবার সম্বন্ধে বিনয়-সূত্রে বিস্তর বিধান করা হইয়াছে। জীর্ণবস্ত্রখণ্ডগুলি একত্র করিয়া উপাসকের প্রদত্ত বস্ত্রখণ্ড ছিন্ন বিচ্ছিন্ন করিয়া আবার তাহা সীবন করিয়া অথবা নূতন বস্ত্র যথাযথ রঞ্জিত করিয়া, কেবল ভিক্ষান্নে জীবন পোষণ বা আহূত হইলে ইচ্ছামত নিমন্ত্রণ গ্রহণ, রোগে কেবলমাত্র গোমূত্র সেবন বা কেহ দান করিলে ঔষধ গ্রহণ, এ সকল সম্বন্ধে কিয়ৎ পরিমাণে ভিক্ষুর স্বাধীনতা ছিল। পরন্তু বাহুলক্ষণ অপেক্ষা চিত্তপ্রসাদ সাধনই ভিক্ষুর প্রধান কর্ত্তব্য। তবে স্বাধীনতা যথেচ্ছাচারিতায় না পর্য্যবসিত হয়, এজন্য প্রত্যেক বিষয়ে বিশেষ ব্যবস্থা সম্পাদন করিতে হইয়াছিল। ভিক্ষুর সম্পত্তি সামান্য, (১) তিনখানি বস্ত্র—সংঘাতি কোমরে জড়াইবার জন্য, অন্তর্ব্বাস বুকে পিঠে জড়াইবার জন্য এবং উত্তরাসঙ্গ ইহা কাঁধ হইতে পা পর্য্যন্ত পড়ে। দুইপ্রস্ত বস্ত্রের অধিক কাহারও রাখিবার অধিকার নাই। (২) কোমরে—বাঁধিবার জন্য একটী কোমরবন্ধ, (৩) একটী ভিক্ষাভাজন, (৪) একখানি ক্ষুর, (৫) একটী নরুন, (৬) একটী ছাঁক্‌না ; ইহাতে ছাঁকা জল পান করিতে হয়। কোন কীট জলে পড়িয়া উদরস্থ হইবার সম্ভাবনা থাকে না। ভিক্ষুর আহার ভিক্ষালব্ধ আহার্য্য। ভিক্ষাভাজন হস্তে লইয়া এদিক্ ওদিক্ না চাহিয়া ভিক্ষু গৃহস্থের দ্বারদেশে অধোবদনে দাঁড়াইবেন। তিনি কোন যাচ্ঞা করিবেন না। গৃহস্থ যাহা দিবেন, তাহা লইয়া অথবা কিয়ৎক্ষণ দাঁড়াইয়া, কিছু না পাইলে পার্শ্ববর্ত্তী দ্বিতীয় দ্বারে দাঁড়াইবেন। দরিদ্রের দ্বার উপেক্ষা করিয়া, ধনবানের দ্বারে যাইবার তাঁহার অধিকার নাই। কিন্তু যে ভিক্ষা দিয়া উপবাসী থাকিবে, এমন দরিদ্রের দ্বারে যাওয়া নিষিদ্ধ। যে ভিক্ষা দেয়, ভিক্ষু তাহার দিকে দৃষ্টিপাত করিবেন না। যথেষ্ট আহার্য্য সংগৃহীত হইলে, তিনি বিহারে প্রত্যাগমন করিয়া দ্বিপ্রহরের পূর্ব্বে ভিক্ষাভাজনস্থিত সিদ্ধপক্ক ভোজন করিবেন। দ্বিপ্রহরের পরে ভিক্ষুর আহার্য্য গ্রহণের অধিকার নাই। কোনপ্রকার মাদক সেবন তাঁহার একান্ত নিষিদ্ধ। ভিক্ষুর আশ্রয় তরুমূল,—বিজন-

বনে সমাধির সুবিধা। কিন্তু আহার্য্য ও পরিধেয়ের জন্য ভিক্ষুকে উপাসকের উপর নির্ভর করিতে হয়। গ্রাম বা নগর প্রান্তে, উপবনে ভিক্ষু আশ্রয় গ্রহণ করিতেন। শ্রদ্ধাশীল উপাসকগণের অনুগ্রহে এই সকল স্থানে কালক্রমে বিহার সকল স্থাপিত হইয়াছিল। নগর বা গ্রামের মধ্যে ভিক্ষুর বাস করিবার আদেশ নাই। দ্বিপ্রহরের পরে ও পরদিন প্রভাতের পূর্ব্বে নগর মধ্যে তাঁহার প্রবেশ নিষিদ্ধ। বৌদ্ধ-ভিক্ষু বৎসরের অধিকাংশ দিন নগর হইতে নগরান্তরে ভ্রমণ করিয়া ফিরিতেন। কিন্তু বর্ষার তিনমাস একস্থানে যাহার দ্বার বদ্ধ করা যায়, এমন স্থানে বাস করিতেন। এই তিন মাস ধর্ম্ম আলোচনায় ও উপাসকদিগকে উপদেশ দিতে অতিবাহিত হইত। তরুতলে বা প্রান্তরে বর্ষা অতিবাহিত করিবার আদেশ নাই।

ভিক্ষুর নিত্য কার্য্য অতি সামান্য। প্রত্যুষে উঠিয়া শুচি হইয়া বিহার এবং বিহার সম্মুখস্থ বটমূল মার্জ্জনা করিবেন। অনন্তর স্নান করিয়া পানীয় জল সংগ্রহ করিবেন। এবং উহা সীবনীতে পরিস্কৃত করিয়া ঢাকিয়া রাখিবেন। তদনন্তর নির্জ্জনে উপবেশন করিয়া বিনয় সূত্র ও বুদ্ধের সদ্‌গুণ এবং মৈত্র ভাবনা করিবেন। ধ্যান ধারণা সম্পূর্ণ হইলে, ভিক্ষাভাজন লইয়া ভিক্ষা করিতে যাইবেন। ভিক্ষা হইতে প্রতিনিবৃত্ত হইয়া আহার করিবেন, ভিক্ষাভাজন ধৌত করিবেন। আহারান্তে তিনি আবার ধ্যানে বসিবেন। এবার করুণা ভাবনা। যাবতীয় জীবের দুঃখজরা চিন্তা করিবেন ও তাহাদের শান্তি কামনা করিবেন। করুণা-ভাবনা সমাপ্ত হইলে শাস্ত্রপাঠ ও আলোচনা করিবেন। সূর্য্যাস্তে আবার বিহার ও বোধিমূল সম্মার্জ্জন করিয়া প্রদীপ জ্বালিয়া আচার্য্যের উপদেশ শুনিবেন এবং ধর্ম্মালোচনা করিবেন। দীর্ঘনিদ্রা ভিক্ষুর নিষিদ্ধ।

ভিক্ষুর জন্য নিত্য পাঁচটি ধ্যান বিহিত হইয়াছে। ১। মৈত্র-ভাবনা, ২। করুণা-ভাবনা, ৩। মুদিত-ভাবনা, ৪। অশুভ-ভাবনা, ৫। উপেক্ষা-ভাবনা। প্রাতঃকালে মৈত্র ভাবনা। অন্য চারিটী পরে পরে। মৈত্র-ভাবনায় ভিক্ষু সকল জীবের কথা স্মরণ করিয়া সকলের মঙ্গল কামনা করিবেন। দুঃখ রাগ বাসনা হইতে বিমুক্ত হইলে নিজে কতসুখী হইবেন, অন্যে যেন সেইরূপ সুখী হয়। শত্রুরও তিনি মঙ্গল কামনা করিবেন। ইহজন্মের শত্রু, হয় ত পূর্ব্বজন্মে তাঁহার বন্ধু বা আত্মীয় ছিল। ইহা স্মরণ করিয়া এবং তাহাদের সৎকার্য্য সকল স্মরণ করিয়া তিনি আপনার জন্য যে শান্তি কামনা করেন, তাহাদেরও জন্য সেই সুখশান্তি কামনা করিবেন। করুণা-ভাবনায় ভিক্ষু সকল জীবের জরা মরণ দুর্গতি স্মরণ করিয়া, জটাজটিত জীবমণ্ডলীর জন্য হৃদয়ে করুণার উদ্রেক করিবেন। মুদিত-ভাবনায় ভিক্ষু জীবের সৌভাগ্য স্মরণ করিয়া পরের সুখে সুখানুভব করিবেন। অশুভ-ভাবনায় ভিক্ষু দেহের মলিনতা, পীড়া ও যাতনার ভীষণতা, জলবুদ্‌বুদের ন্যায় দেহের অসারতা এবং জন্ম ও মৃত্যুর পৌনঃপুনিকতা স্মরণ করিবেন। উপেক্ষা-ভাবনায় ভিক্ষু সুখদুঃখ সম্পদ দারিদ্র্য প্রভৃতি দ্বন্দ্ব অবস্থা স্মরণ করিয়া সকল অবস্থা উপেক্ষা করিতে, চিত্তপ্রসাদ রক্ষা করিতে সচেষ্ট হইবেন।

হস্তসার নামক গ্রন্থ হইতে মৈত্র-ভাবনার ধ্যান ও তাৎপর্য্য এখানে উদ্ধৃত করা হইল।

"সব্বেসত্তা সুখিতা হোন্তু, অবেরা হোন্তু, অব্যাপজ্‌ঝা হোন্তু, অনীঘা হোন্তু, সুখী অত্তানং পরিহরন্তু। সব্বেসত্তা দুখ্‌খাপমুঞ্চন্তু। সব্বেসত্তা মা যথা লব্ধ সম্পত্তিতো বিগচ্ছন্তু। সব্বেসত্তা কম্মসসকা, কম্মদায়াদা, কম্মযোনী, কম্মবন্ধু, কম্মপটিসরণা যংকম্মম্ করিস্‌সন্তি কল্যাণম্ বা পাপকম্ বা তস্‌সদায়াদা ভবিস্‌সন্তি।"

"জগতের সকল জীব সুখিত হউক, অবৈর হউক, অবধ্য হউক, অহিংসিত হউক ও সুখী হইয়া কালহরণ করুক। সকল জীব দুঃখ হইতে প্রমুক্ত হউক, সকল জীব যথালব্ধ সম্পত্তি হইতে বঞ্চিত না হউক। সকল জীব কর্ম্মের স্বকীয়, কর্ম্মের দায়াদ, কর্ম্মযোনী, কর্ম্মবন্ধু ও কর্ম্মাশ্রিত, পাপ বা পুণ্য যে কর্ম্ম করিবে, তাহারই ফলভাগী হইবে।"

পূর্ণিমা ও অমাবস্যায় ভিক্ষুর উপবাস বিহিত। এই উপবাস দিনে বিহারের নিকটবর্ত্তী সকল ভিক্ষুকে নিমন্ত্রণ করা হয়, এবং সকলকে উপস্থিত হইতে হয়। যিনি উপস্থিত হইয়া নিমন্ত্রণ রক্ষা না করেন, তিনি মণ্ডলীচ্যুত হন। পীড়িত বা অসমর্থ প্রতিনিধি করিয়া একজন ভিক্ষুকে না পাঠাইতে পারিলে, যানযোগে তাহাকেও লইয়া আসা হয়, অথবা অন্য সকলে যাইয়া তাঁহার নিকট উপস্থিত হয়। একজন অনুপস্থিত হইলে উপবাস দিনের নিয়মিত কর্ম্ম হয় না। এ দিন পাতিমোক্ষ পাঠ করা হয়। ভিক্ষু এক পক্ষের মধ্যে বিনয়-নিষিদ্ধ কোন কর্ম্ম করিয়া থাকিলে সঙ্ঘের সম্মুখে আত্মাপরাধ স্বীকার করেন। ভিক্ষু ভিন্ন আর কেহ—ভিক্ষুণী বা উপাসক—অন্য কেহ সেখানে উপস্থিত থাকিতে পান না। সঙ্ঘের সম্মুখে অপরাধ স্বীকার করিলে অপরাধের লঘুতা হয়, বৌদ্ধ এইরূপ বিশ্বাস করেন। বোধ হয়, ভিক্ষুগণের শাসনের জন্য অপরাধ স্বীকারের নিয়ম করা হইয়াছিল। অন্যের অপরাধ, এ দিন, যে কেহ দেখাইয়া দিতে পারিতেন। বিহার ভিন্ন গিরিগুহা, বৃক্ষমূল বা অন্য স্থলেও এ কার্য্য সম্পন্ন হইবার বাধা ছিল না। সন্ধ্যার পরে প্রদীপ জ্বালিয়া সঙ্ঘের মধ্যে স্থবিরতম ভিক্ষু পাতিমোক্ষ পাঠ করেন। পাতিমোক্ষ অপরাধমালা, এক একটী সূত্র আচার্য্য পাঠ করেন, কেহ সে সূত্রে উল্লিখিত অপরাধে অপরাধী হইলে অপরাধ স্বীকার করেন। যাহারা অপরাধী নন, তাঁহারা মৌন থাকেন। যিনি অপরাধী হইয়াও তিন বার সূত্রপাঠ হইবার পরে মৌন থাকেন, তিনি মিথ্যাবাদ অপরাধে অপরাধী হন। প্রথমে গুরুতর দোষের ও শেষে লঘুতম দোষের উল্লেখ করা হয়। স্ত্রীসংসর্গ, চৌর্য্য, নরহত্যা ও ঋদ্ধিভাণ গুরুতর দোষ বলিয়া গণ্য। দুঃখত বা লঘু অপরাধের মধ্যে এই সকল গণ্য—মলিন মনে কোন রমণীর দেহস্পর্শ করা, ভিক্ষুকে অযত্ন করা, পান ভোজন পরিধান সম্বন্ধে বিনয়ের নিয়ম লঙ্ঘন করা ইত্যাদি।

বর্ষার তিন মাস একসঙ্গে বাস করিয়া ভিন্ন দিকে প্রস্থান করিবার পূর্ব্বে পবারণা নামে আর একটী উৎসব হয়। এ দিন প্রত্যেকে আর আর সকলের নিকট করযোড়ে প্রার্থনা করেন, যদি তিন মাস একসঙ্গে থাকিবার সময় তিনি কোন অপরাধ করিয়া থাকেন, অন্যে অনুগ্রহ করিয়া তাহা দেখাইয়া দিবেন। যিনি আপনাকে অপরাধী বলিয়া জানেন, তিনি পবারণায় যোগ দিতে পারেন না।

উপাসকদিগের জন্য তীর্থভ্রমণ আদিষ্ট হইয়াছে। বৌদ্ধশাস্ত্রে চারিটী তীর্থ—(১) যেখানে গৌতম জন্মগ্রহণ করিয়াছিলেন—কপিলবস্তু। (২) যেখানে তিনি সম্বোধি লাভ করেন—বুদ্ধগয়া। (৩) যেখানে ধর্ম্মচক্র প্রথম প্রবর্ত্তন হয়—ঋষিপত্তন (সারনাথ)

হওয়াই আবশ্যক। ইংলণ্ডে স্বাস্থ্যোন্নতি সম্বন্ধে ১৮৭২ ও ১৮৭৫, এই দুই খ্রীষ্টাব্দে দুইটী আইন বিধিবদ্ধ হইয়াছে। এদেশেও এইরূপ কোন আইন হইলে ভাল হয়। প্রত্যেক "লোক্যাল্ বোর্ডে" কূপ, পুষ্করিণী, বিল ও প্রধান পয়ঃপ্রণালী (নালা) গুলির একটী করিয়া রেজিষ্টারি পুস্তক থাকা কর্ত্তব্য। এই পুস্তকে নিজ নিজ ভূমির মধ্যস্থ যে যে কূপ, পুষ্করিণী বা অন্যান্য স্থির পয়ঃবিশিষ্ট জলাধার আছে, সেই সকল প্রত্যেক গৃহস্থ বাধ্য হইয়া রেজিষ্টারি করিয়া যাইবে, এবং অন্ততঃ তিন বৎসর অন্তর যখন ঐ সকল জলাধারের পঙ্কোদ্ধার করিবে, তখনও লোক্যাল বোর্ডের চেয়ারমানকে নোটিস্ দিবে, এরূপ কোন নিয়ম হইলে, নিয়মিত রেজিষ্টারি বা পঙ্কোদ্ধার না করিলে, প্রজাদিগের জরিমানার বন্দোবস্ত হইতে পারে। রেজিষ্টারি করিবার আবেদন পত্র বা পঙ্কোদ্ধার করিবার নোটিস, বিনা ব্যয়ে, ডাকযোগে যাইবার বন্দোবস্ত হইলে, নিতান্ত দরিদ্র গৃহস্থও লোক্যাল বোর্ডে লিখিতে বা লিখাইতে কুণ্ঠিত হইবে না। লোক্যাল বোর্ডের রীতিমমত তত্ত্বাবধারণ দ্বারা পঙ্কোদ্ধার কার্য্য সুচারুরূপেই চলিতে পারে। কোন বৃহৎ জলাশয় বা বিল যদি জমীদার বা অন্য কোন ব্যক্তির সম্পত্তিগত না থাকে, তবে সেই সকল জলাশয়ের পঙ্কোদ্ধার লোক্যাল বোর্ডের দ্বারাই হওয়া কর্ত্তব্য। যে সকল বিলে জল শুকাইবার পরে ফসল জন্মান হয়, সেই সকল বিলের পঙ্কোদ্ধার আবশ্যক করে না। ফসল জন্মান দ্বারা গলিত উদ্ভিজ্জ ও জন্তুজ পদার্থ সকল রূপান্তর প্রাপ্ত হইয়া, শস্য জন্মাইবার পক্ষে সহায়তা করে এবং ঐ সকল পদার্থ ক্রমশঃ বৃদ্ধি পাইয়া বায়ু দূষিত করিতে পারে না।

উদ্ধৃত পঙ্ককে ভূমির উপরিভাগে ছিটাইয়া দিয়া কর্ষণ দ্বারা মৃত্তিকার সহিত উত্তমরূপে মিশ্রিত করিয়া দিলে উহা হইতে শস্যেরও অধিক উপকার হয় এবং উহার দূষিত পদার্থ সকল শীঘ্রই রূপান্তর প্রাপ্ত হইয়া দোষশূন্য হয়।

**সংক্রামক রোগ সম্বন্ধে ব্যবস্থা।**— মনুষ্যের স্বাস্থ্যরক্ষার্থ ইংলণ্ডে যেরূপ আইনের ব্যবস্থা আছে, জন্তুদিগের স্বাস্থ্যরক্ষার জন্যও কতকগুলি সেইরূপ ব্যবস্থা আছে। জন্তুদিগের কোন কোন রোগ উপস্থিত হইলে, ইংলণ্ডের কৃষক ও অন্যান্য ব্যক্তি ঐ সকল জন্তুকে তৎক্ষণাৎ মারিয়া ও পুতিয়া ফেলিতে বাধ্য হয়। এরূপ করিবার জন্য, গবর্ণমেণ্টের নিকট ক্ষতিপূরণ স্বরূপ কিছু কিছু অর্থও প্রজারা পাইয়া থাকে। ইটালীদেশে তুঁতবৃক্ষের আবাদে একপ্রকার কীটজ সংক্রামক রোগ জন্মিয়া থাকে। এই রোগ নিবারণের উপায় উদ্ভাবিত হওয়ায়, ব্যবস্থা দ্বারা নিবারণোপায় অবলম্বিত হইয়াছে। এ দেশে উদ্ভিদ ও জন্তুদিগের রোগ নির্ণয় হইয়া, এ সম্বন্ধে ব্যবস্থা হইতে অনেক কাল লাগিবে, এরূপই বোধ হয়। কৃষকগণ যে যে জন্তু পালন করিয়া থাকে, তাহার মধ্যে কেবল রেশম-কীটের রোগ নিবারণ বিষয়ে কি রূপ ব্যবস্থা হইতে পারে, সেই সম্বন্ধেই বলিবার আমার ক্ষমতা আছে, এবং যথা স্থানে পরে এ বিষয়ের উল্লেখ করা যাইবে।

**পয়ঃপ্রণালী সম্বন্ধে ব্যবস্থা।**— এ দেশের কোন কোন ভূভাগে অতি বৃষ্টি নিবন্ধন কৃষিকার্য্যের ক্ষতি হইয়া থাকে, কোথাও বা অনাবৃষ্টি দ্বারা ক্ষতি হইয়া থাকে। কোথাও বা জল নির্গমের উপায়

অবলম্বন আবশ্যক, কোথাও বা জলাগমের উপায় থাকা আবশ্যক। কোথায় কি উপায় হইলে কৃষকদিগের সাধ্যায়ত্ত উপকার করা যাইতে পারে, ইহা স্থির করা অতিশয় দুরূহ ব্যাপার। উত্তর পশ্চিম প্রদেশে কতকগুলি পয়ঃপ্রণালী দ্বারা কৃষকদের উপকার না হইয়া অপকার হইয়া দাঁড়াইয়াছে। পয়ঃপ্রণালীর দুই পার্শ্বের ভূমিতে অনেক দূর পর্য্যন্ত একপ্রকার ক্ষার পদার্থ জন্মিয়া, ঐ ভূমিকে অনুর্ব্বরা করিয়া ফেলিয়াছে। কোথাও বা অতিবৃষ্টি নিবন্ধন বন্যা উপস্থিত হয় বলিয়া নদীর দুইপার্শ্বে বাঁধ দেওয়া আছে। এই বাঁধগুলি দ্বারা যে দেশের উপকার না হইয়া অপকার হইয়া দাঁড়াইয়াছে, ইহাও একপ্রকার স্থির। পর্ব্বত হইতে নদী-সংযোগে সারবান পদার্থ সকল আসিয়া বন্যা দ্বারা দেশময় পরিব্যাপ্ত হইয়া পড়াতে, দেশ ক্রমশঃ উচ্চ হয় ও কৃষিজাত শস্যেরও উপকার দর্শে। বাঁধ বাঁধিবার কারণ ঐ সকল পদার্থ নদীগর্ভেই নিমজ্জিত হইয়া, ক্রমশঃ নদীগর্ভ উন্নত হইতে থাকে। কাল সহকারে নদীর জল বাঁধ অতিক্রম করিলে আবার বন্যা হইতে থাকে। পর্ব্বত হইতে আনীত পদার্থ সকল দ্বারা বন্যা সহযোগে কোন ভূভাগ তিন চারি হাত উচ্চ হইতে হয় ত সহস্র বৎসরের আবশ্যক; কিন্তু নদীগর্ভ ঐ সকল পদার্থ দ্বারা ৪। ৫ হাত উন্নত হইয়া নদীর জল বাঁধ অতিক্রম করিতে ৫০ সৎসরেরও আবশ্যক করে না। এ কারণ বাঁধ বাঁধিবার জন্য যে কৃষিকার্য্যের ক্ষতি হইয়াছে, ইহা অনেক স্থলেই স্পষ্ট বুঝা যাইতেছে। কোন গ্রামে কি রূপ জল নির্গমের বা জলাগমের উপায় হওয়া উচিত, এ বিষয় বিচক্ষণ ইঞ্জিনিয়ারগণই বিচার করিতে সক্ষম। জলাগম ও জলনির্গমন সম্বন্ধে ব্যবস্থা হইবার আন্দোলন সম্প্রতি চলিতেছে। ব্যবস্থা বিশেষ আবশ্যক, কিন্তু বিষয়টী বড় দুরূহ। জেলার ইঞ্জিনিয়ারগণের উপর সাধারণ ভারার্পণ ভিন্ন ব্যবস্থা দ্বারা যে বিশেষ বিশেষ উপায় নির্দ্দেশ সম্ভব, এরূপ বোধ হয় না। জেলার ইঞ্জিনিয়ারগণ, স্থানীয় অভিজ্ঞতা ও সুখ্যাতির আশা দ্বারা পরিচালিত হইয়া কোন্ গ্রামে কি রূপ উপায় ব্যবস্থা দ্বারা কার্য্যে পরিণত করিয়া লইলে, জমীদার বা প্রজার প্রতি উৎপীড়ন না হইয়া, স্বাস্থ্যোন্নতি ও কৃষিকার্য্যের সহায়তা হইবে, এ বিষয়ে সুপরামর্শ দিতে পারেন। ইউরোপ খণ্ডে, গ্রাম্য প্রদেশে, অনেক স্থানেই বায়ু-পরিচালিত একপ্রকার কাষ্ঠনির্ম্মিত যন্ত্র দ্বারা (উইণ্ড্‌মিল্) কূপ, পুষ্করিণী বা নদী হইতে জল উঠান হয়। এই বায়ুযন্ত্র এ দেশে কেন যে প্রচলিত হয় নাই, বলা যায় না। এই যন্ত্র গ্রাম্য সূত্রধর ও কর্ম্মকারেরাও প্রস্তুত করিতে পারে। ইহা বায়ুবেগে স্বতঃই পরিচালিত হইয়া বিলাতি-জল-তুলিবার-কল বা পম্প-সহযোগে জল উত্তোলন করে। প্রত্যেক গ্রামে দুই একটী উইণ্ড্‌মিল্ থাকিলে, কৃষকদের ভূমিতে জল দিবার অতি সুন্দর উপায় হয়। উইণ্ড্‌মিল্ সহযোগে কূপ বা পুষ্করিণী হইতে জল উচ্চ স্থানে উঠিয়া একটী জলকুণ্ডে সঞ্চিত হইবে। এই কুণ্ড হইতে ক্ষুদ্র ক্ষুদ্র প্রণালী দ্বারা, ঐ জল, ক্ষেত্র সমুদায়ে, কৃষকগণ পরিচালিত করিয়া দিতে পারে। এরূপ আয়োজন ব্যয়সাপেক্ষ, এবং ইহা জমীদারের সাহায্য বা তাগাবি ঋণের দ্বারাই কার্য্যে পরিণত হওয়া সম্ভব। যে জলাশয় হইতে উইণ্ড্‌মিল্ দ্বারা ক্ষেত্রে জল দিবার আয়োজন হইবে, সেই জলাশয়টী

যদি সঙ্কীর্ণ ঝিলের স্থায় লম্বভাবে গ্রামের পশ্চাৎভাগে এক প্রান্ত হইতে অন্য প্রান্ত পর্য্যন্ত বিস্তৃত হয়, তবে সমস্ত গ্রামের জল নির্গমও এই জলাশয়েই হইতে পারে। জল-নির্গম জলাশয় হইতে ক্ষেত্রসমূহে জলসেচন হইতে পারে বটে, কিন্তু পানের জন্য এই জলাশয়ের জল ব্যবহার করা অকর্ত্তব্য। পানের জন্য পৃথক পুষ্করিণী গ্রামের সম্মুখ-ভাগে থাকা কর্ত্তব্য। এই পুষ্করিণীর চতু-স্পার্শ্ব উচ্চ হইলে, গ্রামধৌত জল ইহাতে প্রবেশ না করিয়া কেবল ঝিলটীতেই প্রবেশ করিবে। উভয় পুষ্করিণীরই তিন বৎসর অন্তর পঙ্কোদ্ধার করা আবশ্যক। একটী জলনির্গমের ও কৃষিসেচনের সহায়তা সম্পা-দন করিবে, অপরটী কেবল পানীয় কার্য্যে ব্যবহার হইবে। উভয় জলাশয়ই স্বাস্থ্যো-ন্নতির মূলাধার। প্রত্যেক গ্রামে যদি এই-রূপ ঝিল ও পানীয় জলের পুষ্করিণী খনন সম্ভব থাকিত, তাহা হইলে স্বাস্থ্যোন্নতি ও কৃষিকার্য্যের সহায়তার পক্ষে বিশেষ উপকার হইত। কিন্তু সকল গ্রামের অবস্থা সমান নহে, এবং সকল গ্রামের গঠনও সমান নহে। একটী নূতন গ্রাম বসাইতে গেলে, গ্রামের সম্মুখ ও পশ্চাৎভাগ ঠিক করিয়া লইয়া, এক দিকে ক্ষুদ্র একটী পানীয় জলের পুষ্করিণী ও অপর দিকে জলনির্গমের ঝিল খনন করা অতি সহজ ব্যাপার। গৃহ নির্ম্মাণের পূর্ব্বে ভূমিটি উচ্চ করিবার জন্য এবং দেউল ও প্রাচীর প্রস্তুতের জন্য প্রত্যেক গৃহস্থের যে মৃত্তিকা আবশ্যক, ঐ মৃত্তিকা শ্রেণীবদ্ধ হইয়া লম্বভাবে কাটিয়া গেলেই গ্রামের পশ্চাতে একটী ঝিল হইয়া পড়িবে। এরূপ কল্পনা-প্রসূত গ্রাম্যগঠন কোন কোন স্থানে লক্ষিত হয় বটে এবং নূতন গ্রাম বসাইবার জন্য গঠন সম্বন্ধে নিয়মও হইতে পারে বটে, কিন্তু উপ-স্থিত ক্ষেত্রে কোন্ গ্রামে যে কি উপায় করিলে জলাগম ও জলনির্গমের সুবিধা হয়, তাহা বলা বড় দুরূহ। কোন কোন গ্রামে কতকগুলি কূপ খনন ভিন্ন আর কোন শ্রেষ্ঠ উপায় নাই বলিয়াই প্রতীয়মান হইবে। কোথাও বা রীতিমত খাল প্রস্তুত হইলে কৃষি বাণিজ্যের বিশেষ সুবিধা হয় বলিয়া বুঝিতে পারা যাইবে। জেলায় জেলায় জলা-শয় সম্বন্ধে যদি একটী করিয়া সরকারি সমিতি গঠন হয়, তবে জেলার ইঞ্জিনিয়ার প্রত্যেক গ্রাম সম্বন্ধে যে উপায় স্থির করি-বেন, তাহা সেই সমিতির অভিমতি অনু-সারে কার্য্যে পরিণত করা যাইতে পারে। রাজপুরুষেরা ব্যবস্থা করিয়া কি কি উপায়ে কৃষিকার্য্যের সহায়তা করিতে পারেন, এ বিষয় আমরা অনেকগুলি দৃষ্টান্ত দ্বারা বিচার করিলাম। সেই দৃষ্টান্তগুলি স্মৃতিপথে একবার আনাইয়া, কৃষি উন্নতির দ্বিতীয় প্রক-রণ অর্থাৎ শিক্ষাঘটিত উন্নতির বিষয় অব-তারণা করিব। প্রথম প্রকরণ বিচার করিতে গিয়া আমরা দেখিয়াছি, গবর্ণমেণ্ট নিম্নলিখিত কয়েকটী বিষয়ে ব্যবস্থা করিয়া, কৃষিকার্য্যের সমূহ উন্নতিসাধন করিতে পারেন।

(১) কৃষিশিক্ষাসম্বন্ধে ডিষ্ট্রীক্ট বোর্ডের সাহায্যে একটী শিক্ষাক্ষেত্রের আয়োজন করা।

(২) অস্থি সংরক্ষণ ও উহা সাররূপে ব্যবহারের উদ্যোগ করা।

(৩) তৈলপ্রদ বীজের খৈলভাগ দেশের বাহিরে না যাইতে দেওয়া।

(৪) মিউনিসিপালিটি সকলের সাহায্যে যবক্ষার প্রস্তুতের আয়োজন করা।

(৫) খাদ্যপ্রদ বৃক্ষরোপণের ভার জেলার ইঞ্জিনিয়ারগণের উপর ন্যস্ত করা।

(৬) কৃষকদিগকে অল্প সুদে ঋণ ও বীজ দেওয়া।

(৭) স্থির জলাশয়গুলির পঙ্কোদ্ধারের বন্দোবস্ত করা।

(৮) সংক্রামক রোগোপশমের উপায় অবলম্বন করা।

(৯) জলাগম ও জলনির্গমের জন্য জেলায় জেলায় সমিতি স্থাপন করা।

শ্রীনিত্যগোপাল মুখোপাধ্যায়।

# মন্থরা।

রামায়ণের ঐশ্বর্য্য, অযোধ্যা ও লঙ্কা; মহাভারতের ঐশ্বর্য্য, হস্তিনা ও ইন্দ্রপ্রস্থ। বাল্মীকি ভালবাসিতেন, প্রভাত ও সান্ধ্য সূর্য্যের মনোহর মূর্ত্তি; ব্যাস ভালবাসিতেন, দিনদেবের বিরাট বিকাশ। বাল্মীকি একদা ভারতের মধ্যদেশে দাঁড়াইয়া দেখিলেন, ঐশ্বর্য্যদেব তপনবৎ অযোধ্যার উদয়াচলে প্রভাসিত হইয়া তপ্তকিরণে জগৎ আলোকিত করিতেছেন; সেই অযোধ্যার প্রভাবরশ্মি হিমাচলের পার্ব্বত্যদেশ হইতে দক্ষিণে গোদাবরী তীর পর্য্যন্ত বিকীর্ণ হইয়াছে। আবার আর এক সময়ে ঋষি ফিরিয়া দেখিলেন—সন্ধ্যাগগনে হেমময় রূপবিভায় সেই দিনদেব লঙ্কার কনককিরীটে সমস্ত ঐশ্বর্য্য ঢালিয়া যেন অস্তাচলের চূড়াবলম্বী হইয়াছেন—লঙ্কার ঐশ্বর্য্য প্রভা সমুদ্র হইতে সেই গোদাবরী তীর পর্য্যন্ত বিস্তীর্ণ হইয়াছে। বাল্মীকি এইরূপ ঐশ্বর্য্যবিভায় অযোধ্যা ও লঙ্কাকে সাজাইয়াছেন; কিন্তু ব্যাস হস্তিনা ও ইন্দ্রপ্রস্থের ঐশ্বর্য্যকে প্রচণ্ড মার্ত্তণ্ড-কিরণবৎ প্রভাসিত করিয়া এত সমুজ্জ্বল করিয়াছেন, যেন বোধ হয়, সেই ঐশ্বর্য্য দ্বিপ্রহরের সূর্য্যের ন্যায় অতি বিরাট ও রুদ্রমূর্ত্তিতে ভারতের মস্তকোপরি অবস্থান করিয়া সমগ্র ভারত একদা আলোকিত করিতেছে। বাল্মীকি ও ব্যাসের ঐশ্বর্য্য-কল্পনার এই রূপ প্রভেদ! অযোধ্যার প্রভাব যত দূর বিস্তীর্ণ ছিল, রামচন্দ্র তাহার শেষ সীমায় উপনীত হইয়াছিলেন, হইয়া দেখিলেন, অযোধ্যার প্রভাব যে খানে শেষ হইয়াছে, সে খানে আর এক রাজ্যের প্রভূত বল-প্রভাব আসিয়া উপনীত হইতেছে। তিনি মনুষ্যধাম পার হইয়াছেন, আসিয়া পড়িয়াছেন, বানর ও রাক্ষস-রাজ্যে। তিনি মানবধামের দক্ষিণ প্রান্তে আসিয়া দেখিলেন, তথায় যমপুরীর দ্বারদেশ অবস্থিত। প্রাণে না মারিয়া কৌশলপূর্ব্বক যিনি তাঁহাকে এরূপ মৃত্যুমুখে পাঠাইয়াছিলেন, তাঁহার নাম মন্থরা। রামচন্দ্র—শূরবীর, মন্থরা—ছলনায় বীরাঙ্গনা। একদা শূরবীর ছলনায় পরাভূত হইয়া মৃত্যুমুখে প্রেরিত হইয়াছিলেন। যুদ্ধবীর চাতুরীতে পরাস্ত। মন্থরা সেই চাতুরীর কুব্জামূর্ত্তি।

বাল্মীকির কল্পনায় অযোধ্যা ও লঙ্কা, এই দুই প্রধান প্রভাবশালী রাজ্য সজ্জিত হইয়াছে। এই দুই রাজ্য একদা সংঘর্ষে আসিয়া অন্ততর বলের বিনাশ সাধন করিয়াছিল। এই সংঘর্ষণে যে অগ্ন্যুৎপাত হয়, তাহাই রামায়ণের বৃহৎ ব্যাপার। এই বৃহৎ ব্যাপার রঘুবীর কর্ত্তৃক সমুৎপাদিত হয়। এই বৃহৎ ব্যাপার সংঘটনার্থ রামচন্দ্র গোদাবরী তীরে এক চতুরা অবলা কর্ত্তৃক প্রেরিত হইয়াছিলেন, অন্য এক বীরাঙ্গনা-রাক্ষসীর মোহিনী মায়া তাঁহাকে সেই ব্যাপারে সংশ্লিষ্ট করিয়া দেয়। মন্থরার চাতুরী-জালে আবদ্ধ হইয়া যখন তিনি অযোধ্যার শেষ সীমায় আসিয়া উপস্থিত হইলেন, তখন তিনি আর এক মোহিনীর জালে পতিত হইলেন। এই মোহিনীর মোহ জালে পড়িয়া তাঁহাকে গোদাবরী তীর হইতে লঙ্কার রাক্ষস-রাজ্যে আসিতে হইয়াছিল। ঘটনার এক তরঙ্গে গোদাবরীর তীর, আর এক তরঙ্গে লঙ্কার

দক্ষিণ সীমা। রামায়ণে এই দুইটি তুমুল কাণ্ড সংঘটিত হয়। এই দুই তুমুল কাণ্ডেরই মূলে দুইটি রমণীকে দেখিতে পাওয়া যায়। একজন মন্থরা, অন্য জন শূর্পনখা। সংসারের সমস্ত ব্যাপারই প্রবৃত্তি-মূলক। একদা প্রবৃত্তি মন্থরারূপে, অন্য সময়ে প্রবৃত্তি শূর্পনখার প্রলোভনীয় মোহিনী মূর্ত্তিতে দেখা দিয়াছিল। প্রলয়-কাণ্ডের মূলে প্রবৃত্তির কৌশলময়ী কুব্জামূর্ত্তি, অথবা রাক্ষসীর মায়াময়ী মোহিনীমূর্ত্তি। আজি আমরা প্রলয়কারিণী মন্থরাকে দেখিব।

যে প্রলয় মন্থরা ঘটাইয়াছিল, তাহা বড় সামান্য নহে। সে প্রলয়ে রাজার রাজ্য গিয়াছে, অযোধ্যার অধীশ্বরের নিপাত হইয়াছে। অথচ যুদ্ধ ঘটে নাই, রক্তপাত হয় নাই। সকলই কৌশলে সম্পাদিত হইয়াছে। একদিনে রাম চৌদ্দ বৎসরের মত দণ্ডকারণ্যের ভয়সঙ্কুল মহাবনে প্রেরিত হইলেন, সম্পূর্ণ সম্ভাবনা তিনি আর ফিরিয়া আসিবেন না। আর এক দিনে রাজা দশরথ আস্তে আস্তে মৃত্যুমুখে পতিত হইলেন। এক বাণে দুই জনেই গেল, কৌশল সিদ্ধ হইল। লেডি ম্যাকবেথ এরূপ করে নাই। মন্থরা ও লেডি ম্যাকবেথ দুই জনেই লোভে প্রতাড়িত হইয়াছিল। ম্যাকবেথ সম্মুখে রাজসিংহাসন দেখিয়াছিল। মন্থরা ঠিক্ রাজসিংহাসন দেখে নাই বটে, কিন্তু সেই সিংহাসন-লভ্য রাজসুখ তাহার সম্মুখে ছিল। সেই সিংহাসন ও সুখভোগ কিরূপে লব্ধ হইবে, তাহার উপায় নির্দ্ধারণে যে পথ যে অবলম্বন করিয়াছিল, তাহাই তাহাকে পৃথক করিয়া দেয়। ম্যাকবেথ একরাত্রে যে কাণ্ড ঘটাইয়াছিল, মন্থরাও একরাত্রে তদনুরূপ ভয়ঙ্কর কাণ্ড ঘটাইয়া তুলিল। উভয়ই যে অত্যল্প সময় পাইয়াছিল, সে সময় মধ্যে কার্য্যসিদ্ধি করিতে গেলে রক্তপাতই সহজ উপায় বলিয়া প্রতীত হয়। লেডি ম্যাকবেথ সেই উপায়ই অবলম্বন করিয়া নিজ কার্য্য সিদ্ধ করিল, কিন্তু চতুরা মন্থরার উপায় অন্যবিধ; মন্থরার মন্ত্র, চাতুরী ও কৌশল। মন্থরা হিন্দুদাসী, ম্যাকবেথ ইংরাজ—উচ্চ-কুলোদ্ভবা রমণী। ইংরাজ রাজকুলবধূর নৃশংস ব্যবহারে হিন্দুদাসীও ভীতা হয়। হিন্দুরাজ-দাসী ততদূর কঠিন-হৃদয় হইতে পারে না। দাসী, বিনা রক্তপাতে ও কেবল চাতুরী-বলে একরাত্রে পৃথিবী উল্‌টাইয়া দিল। যে সুখের সূর্য্য অযোধ্যায় উঠিয়াছিল, সে সুখের সূর্য্য সেই রাত্রে যে অস্ত গেল, আর দেখা দিল না। দিবা প্রভাত হইল, কিন্তু সে দিবা কালরাত্রি অপেক্ষাও অন্ধকারে সমাচ্ছন্ন। এই জগৎ সুখে ভাসিতেছিল, অমনি তাহা ঘোর দুঃখ সাগরে নিমগ্ন হইল। এত অল্পকালে সহজে এমত প্রলয়কাণ্ড কেহ কখন ঘটাইয়া তুলে নাই। একরাত্রে যেমন হাস্যময় শস্যক্ষেত্রে পঙ্গপাল আসিয়া সকল বিনষ্ট করিয়া যায়, একরাত্রে তেমনি মন্থরা অযোধ্যার সুখময় সমুদয় দেশকে দুঃখসাগরে ভাসাইয়া দিল।

লেডি ম্যাকবেথ লোভের লোহিত ভয়ঙ্করী মূর্ত্তি। মন্থরা লোভের কুচক্রী মন্ত্রণাময়ী মূর্ত্তি। ম্যাকবেথ শুদ্ধ লোভ, মন্থরা শুদ্ধ লোভ নহে। মন্থরার লোভ যত না ছিল, দ্বেষ, মদ, মাৎসর্য্য তদপেক্ষা অধিকতর। মন্থরা মহিষীর সুখভাগিনী। শুদ্ধ মহিষীর সুখভাগিনী নহে, অধীশ্বরের অধীশ্বরীর সুখভাগিনী। যে সুখে কৈকেয়ী সুখিনী, মন্থরা সেই সুখের ভাগিনী। সার্দ্ধ সপ্তশত রাজ্যের অধীশ্বর দশরথ, দশরথের

অধীশ্বরী কৈকেয়ী; সার্দ্ধসপ্তশত মহিষীর স্বামী দশরথ, দশরথের স্বামিনী কৈকেয়ী। কৈকেয়ী যে উচ্চমঞ্চে অধিষ্ঠিতা ছিলেন, তথা হইতে দেখিতেন, তাহার নিম্নে সার্দ্ধসপ্তশত মহিষী, নিজে রাজা দশরথ, এবং দশরথের অগণ্য রাজ্য-দেশ। এই গরবে কৈকেয়ী রাজ-রাজেশ্বরী। কৈকেয়ী, কৌশল্যা ও সুমিত্রাকে পরাভূত করিয়া দশরথের একাধীশ্বরী হইয়াছেন। একাধীশ্বরী গরবে ও রাজ-আদরে আদরিণী। কৈকেয়ীর দৃষ্টিতে একাধী-শ্বরীর আদরের গর্ব্ব, পরশ্রীকাতরতার বিদ্বেষ, এবং প্রভুত্বের উজ্জ্বলতা জাজ্বল্যমান ছিল। চলিবার সময় কৈকেয়ী আদরে খসিয়া পড়িত, বিদ্বেষভাবে এক একবার দূরে দৃষ্টিপাত করিত এবং মদগর্ব্বে ফুলিয়া বেড়াইত। এতদূর উচ্চতায় মন্থরা তাহাকে আনিয়াছিল। আনিয়াছিল, মন্থরা তাহারই সুখের ভাগিনী হইবার জন্য। যে চক্ষে কৈকেয়ী শত শত মহিষীর প্রতি দৃষ্টিপাত করিত, মন্থরাও সেই চক্ষে দেখিত। মন্থরার রাজ্য আরও অধিক; মন্থরা শুদ্ধ মহিষীগণের প্রতি সেই চক্ষে চাহিত না, সেই মহিষীগণের শত সহস্র দাসীগণের প্রতিও সেই চক্ষে চাহিত। এত মহিষী ও এত দাসী না থাকিলে কৈকেয়ীর গর্ব্ব এত উঠিত না। কৈকেয়ী যদি দশরথের একমাত্র মহিষী হইতেন, তাহা হইলে কৈকেয়ীর গর্ব্ব সামান্যই হইত। কিন্তু কৈকেয়ী শত শত মহিষীর মধ্যে দশরথের একমাত্র মহিষী। এই জন্যই তাহার এত গর্ব্ব, এত অহঙ্কার। শত শত মহিষীর মধ্যে কৈকেয়ী দর্প দেখাইয়া বেড়া-ইতেন, শত শত মহিষীর শ্রী বিদ্ধস্ত করিয়া কৈকেয়ী শত গুণ শ্রী ধারণ করিয়া তেজস্বিনী হইয়াছিলেন। তাহার তেজ এত লোককে দেখাইবার ছিল। ক্রীড়া করিয়া বেড়াইবার তিনি এত পরিসর পাইয়াছিলেন। মন্থরা আবার তদপেক্ষাও তেজস্বিনী হইয়াছিল। তাহার প্রখরতা কৈকেয়ীর অপেক্ষাও অধি-কতর ছিল। মন্থরা দেখিত, তাহারই শক্তিতে শত শত মহিষীর দশা কিরূপ ঘটিয়াছে; কৈকেয়ীও সেই দশা দেখিয়া সুখলাভ করিত। মন্থরা আবার সেই মহিষীগণের দাসীদিগেরও দুর্দ্দশা দেখিত। কাহারও একটু শির তুলিবার বা উচ্চ দৃষ্টিতে চাহিবার যো ছিল না। চাহিলেই দেখিতে পাইত, উপরে কৈকেয়ীর তেজ এবং তদ-পেক্ষাও তাহার দাসীর তেজ। সূর্য্য অপেক্ষা বালি অধিকতর উত্তপ্ত। সূর্য্যের উত্তাপ মস্তকেও সহ্য হয়, কিন্তু বালির উত্তাপ পদ-তলেও সহ্য হয় না।

কৈকেয়ী শত শত মহিষীকে পরাভূত করিয়া একাকিনী রাজ-আদরিণা হইয়াছি-লেন। এই জয়লাভ তিনি একদিনে করিতে পারেন নাই। শুধু সৌন্দর্য্য গুণে এতদূর ঘটে না। গুণ না থাকিলে কোন ললনার রূপ-মোহ বেশী দিন থাকে না। রমণীরা যে পুরুষের চিত্ত হরণ করে, সৌন্দর্য্য তাহার প্রথম উপায় বটে, কিন্তু সে উপায় শেষ উপায় নহে! রূপ-বল শীঘ্র বিনষ্ট হয়। প্রথমে রূপ, তারপর গুণ চাই। যে রমণী শুদ্ধ রূপ লইয়া স্বামীর নিকট আইসে, তাহার আদর অধিক কাল স্থায়ী হয় না। রূপের সঙ্গে গুণ চাই। শেষে গুণই প্রবল হইয়া দাঁড়ায়। শুদ্ধ গুণে অনেক রমণী জগৎ বশীভূত করিয়া রাখিয়াছে। গুণই রমণীগণের মহাস্ত্র। যে সংসারে কৈকেয়ী থাকিত, সে সংসারে ভূপতির চিত্তহরণ করিবার শত শত মহিষী বিদ্যমান। রূপে সবাই রাজান্তঃপুর

আলোকিত করিয়াছিল। কিন্তু রূপবল কাহার ক'দিন ছিল। গুণই উত্তর উত্তর শ্রেষ্টত্ব লাভ করিতে লাগিল। লাভ করিয়া কৈকেয়ীকে সর্ব্বশ্রেষ্ঠা করিয়াছিল। কৈকেয়ীর গুণের এত কি গরিমা যে শত শত মহিষী পরাভূত হইল? কৈকেয়ীর অঙ্গে যে সমস্ত গুণগ্রাম ছিল, সে গুণ-গ্রামের মোহিনী শক্তি মন্থরার মন্ত্রণায় উত্তর উত্তর বাড়িয়াছিল। মন্থরাই কৈকেয়ীকে সর্ব্বজয়শীলা করিয়া তুলিয়াছিল।

অনেক সপত্নীর মধ্যে যে রমণী একাকিনী স্বামীর আদরিণী হয়েন, তাহার গর্ব্ব, প্রফুল্লতা, উল্লাস, উৎসাহ ও তেজ যেমন বাড়িতে থাকে, অন্যদিকে তাহার স্বভাব ততই নৃশংস হইয়া আইসে। অপরের পীড়া উৎপাদন না করিলে, নিজের জয়লাভ হয় না। এই পরপীড়া একদিনের জন্য নহে, চির-জীবনের জন্য। সপত্নীগণের প্রাণে চিরব্যথা দিয়া কৈকেয়ী একাকিনী পতি-আদরিণী হইয়াছিলেন। চিরদিন,প্রতিক্ষণে, তাহাকে সেই ব্যথা দেখিতে হইত। পরের গাত্র-দাহ কৈকেয়ীর সুখের কারণ হইয়াছিল। পরে ছট্ ফট্ করিতেছে, কৈকেয়ী হাসিতেছে। শুদ্ধ কৈকেয়ী নহে, মন্থরাও গাল-ফাত করিয়া হাসিতেছে। দু'জন নয়, দশজন নয়, সার্দ্ধ সপ্তশত মহিষীয় কাতরতা ও অন্তর্বেদনা কৈকেয়ী স্বচ্ছন্দে ও মনের আনন্দে দেখিত। একদিন নয়, দু'দিন নয়; এক বেলা নয়, দু'বেলা নয়; চিরদিন ও সর্ব্বক্ষণ কৈকেয়ী পরযন্ত্রণায় অকাতরা ও সুখিনী। এইরূপে কৈকেয়ী বিজয়িনী। মন্থরা সেই বিজয়ে উল্লাসিনী। কৈকেয়ীর স্বভাব কতদূর নৃশংস হইয়া আসিয়াছিল, মন্থরা তাহা বিলক্ষণ জানিত। যে দ্বেষে কৈকেয়ী পরতাপে অকাতরা, সেই দ্বেষে মন্থরাও অকাতরা।

রাজসংসারের অন্তঃপুরে মন্থরা এতদূর কাণ্ড করিয়া তুলিয়াছিল। তাহার সমস্ত ব্যাপার আমরা কৌশল্যার শোক-বাক্যে বুঝিতে পারি। রামের বনবাস-সংবাদ শুনিয়া স্বীয় পুত্রের নিকট কৌশল্যা দেবী এইরূপে রোদন করিতেছেনঃ—

"রাম, আমি স্বামীর রাজত্বে কল্যাণ বা সুখ লাভ করি নাই; পুত্রের পৌরুষে সুখ লাভ করিব, এই মনে করিয়া এতদিন জীবন ধারণ করিয়াছি; কিন্তু তোমার পৌরুষ প্রকাশের সময় উপস্থিত হইলেও প্রধানা হইয়া আমাকে অপ্রধানা হৃদয়-বিদারিণী সপত্নীদিগের উক্ত অমনোজ্ঞ বাক্য সমস্ত শ্রবণ করিতে হইবে! হাঃ আমার যে রূপ অসীম দুঃখ, মহিলাদিগের তাহা হইতে অধিকতর আর কি দুঃখ হইতে পারে? তুমি সন্নিহিত থাকিতেই আমি রাজা দশরথ কর্ত্তৃক নিরাকৃত হইলাম! তুমি বিদেশস্থ হইলে, আমার আর কি ঘটিবে? নিশ্চয় মৃত্যু হইবে বোধ হয়! আমি চিরকালই স্বামীর অপ্রিয়, তিনি আমাকে অত্যন্ত নিগ্রহ করিয়াছেন,—তিনি আমাকে কৈকেয়ীর দাসীর সমান কি তদপেক্ষা নিকৃষ্ট করিয়াছেন! হা! যে সকল ব্যক্তি আমার সেবা বা অনুবর্ত্তন করিয়া থাকে, তাহারাও কৈকেয়ীর পুত্রকে অবলোকন করিয়া আমার সহিত সম্ভাষা করে না। হা পুত্র! তোমার বিরহে দুর্দ্দশাপন্ন হইয়া, আমি কি প্রকারে সেই নিয়ত-কোপনা কটুভাষিণী কৈকেয়ীর বদন দর্শন করিব! হে রঘুনন্দন! তোমার অষ্টম বর্ষে উপনয়ন হয়, তদবধি আমি দুঃখের অবসান আকাঙ্খা করিয়া সপ্তদশ বর্ষকাল অতিক্রম করিয়াছি; কিন্তু এক্ষণে আমি এতাদৃশী জীর্ণা হইয়া আর বহুকাল সেই অসীম দুঃখজনক সপত্নীদিগের কুব্যবহার সহ্য করণে অধ্যবসায়ও করিতে পারি না!"

কৌশল্যার কাতর বাক্যে আমরা এই রাজ-অন্তঃপুরের সমুদয় রহস্যের পরিচয় পাই। মন্থরা কৈকেয়ীকে যেরূপ গড়িয়াছিল, সেই কৈকেয়ী দশরথকে তদনুরূপই

বশীভূত করিয়া আনিয়াছিলেন। দশরথকে এতদুর বশীভূত হইতে হইয়াছিল যে, তাহাকে পরমারাধ্যা কৈকেয়ীদেবীকে সঙ্গে সঙ্গে লইয়া ফিরিতে হইত। কোথায় বৈজয়ন্ত ধামে দেবাসুরের যুদ্ধ ঘটিল, রাজা দশরথ যখন তৎসাহায্যে গেলেন, কৈকেয়ী অমনি সঙ্গে সঙ্গে চলিল। প্রণয়াবদ্ধ দশরথের নড়িবার চড়িবার শক্তি ছিল না, তিনি চিনিতেন কৈকেয়ী-ভবন, কৈকেয়ী চিনিত দশরথকে। দশরথ কৈকেয়ীর জন্য অন্য কোন মহিষীর অন্তর্বেদনায় ভ্রুক্ষেপ করিতেন না। তাঁহাকে অনেকাংশে পরপীড়ায় অকাতর হইতে হইয়াছিল। কিন্তু দশরথ কৈকেয়ী দেবীর কণামাত্র মনোবেদনা সহ্য করিতে পারিতেন না। যিনি এত দূর আদরের আদরিণী, তাঁহার সর্ব্বদাই অভিমান জন্মিবারই কথা। বাস্তবিক তাহাই ঘটিয়াছিল। কথায় কথায় আদরিণী অভিমানিনী হইতেন, অভিমানিনী হইয়া ভূমিতলে পড়িতেন। ভূমিতলে পড়িতেন বলিয়া তাঁহার জন্য শ্বেতমর্ম্মরতল-নির্ম্মিত ক্রোধালয় প্রস্তুত হইয়াছিল। মিথ্যা হউক, সত্য হউক, একটু ছল পাইলেই কৈকেয়ীদেবী পতি-সোহাগে মানিনী হইতেন। যদি ভুল ক্রমে একদা নৃপতি কৌশল্যা দেবীর ভবনে পদার্পণ করিতেন, আর সেই সংবাদ মন্থরা আনিয়া তাহার কর্ণকুহরে পৌঁছাইয়া দিত, তবে আর কৈকেয়ীর ক্রোধ দেখে কে! ক্রোধে আট খানা হইয়া মানিনী অমনি ক্রোধাগারে চলিয়া যাইতেন। রাজা অন্তঃপুরে আসিয়া প্রাণসমা প্রিয়তমাকে না দেখিতে পাইয়া একেবারে পৃথিবী শূন্য দেখিতেন। হা কৈকেয়ী, যো কৈকেয়ী বলিয়া ক্রোধাগারে যাইতেন। যাইয়া যাহা ভাবিতেন ও বলিতেন, এই দেখুন বাল্মীকি তাহার কিরূপ অনুলিপি দিয়াছেন।

"পরে তিনি দুঃখে অতীব উত্তপ্ত হইয়া সেই ক্রোধাগারে যাইয়া উত্তম শয্যা-শয়ন-যোগ্যা কৈকেয়ীকে ভূমিতে শয়ন-পরায়ণা দেখিলেন। সেই নিষ্পাপ বৃদ্ধ মহীপতি দশরথ প্রাণ হইতেও প্রিয়তমা তরুণী ভার্য্যা ভূমিশয়না পাপমনোরথা কৈকেয়ীকে ছিন্ন লতা, স্বর্গ হইতে ভূতলে পতিতা দেবতা, পুণ্যক্ষয়ে স্বীয় লোক হইতে পতিতা কিন্নরী, স্বর্গপরিভ্রষ্টা অপ্সরা, আবদ্ধা হরিণী এবং স্বর্গ হইতে পরিভ্রষ্টা মূর্ত্তিমতী মায়ার ন্যায় দেখিলেন। পরে সেই বিমোহিত রাজা দশরথ অতীব দুঃখিত ও ত্রাসযুক্ত হইয়া যে রূপ অরণ্যে হস্তী ব্যাধকর্ত্তৃক বিষলিপ্ত বাণদ্বারা সমাহতা করেণুকে স্নেহ সহকারে হস্তদ্বারা মার্জ্জনা করে, সেই রূপ স্নেহ সহকারে কমলনয়নী কৈকেয়ীকে হস্তদ্বারা মার্জ্জনা করিলেন এবং কহিলেন, হে দেবি! যাহাতে তোমার ক্রোধ হইতে পারে, আমি এমত কোন কার্য্যই করি নাই, সুতরাং বোধ হইতেছে যে, কেহ তোমাকে পরাভব করিয়াছে, অথবা কেহ তোমার নিন্দা করিয়াছে; তজ্জন্যই তুমি আমাকে দুঃখ দিবার অভিলাষে ধূলিতে শয়ন করিয়া রহিয়াছ। হে কল্যাণি! আমি তোমার প্রিয়সাধনে যত্নবান রহিয়াছি, তথাপি কেন তুমি ভূতাবিষ্টার ন্যায় আমার চিত্ত প্রমথন করিয়া ভূমিতে শয়ন করিয়া রহিয়াছ? * * * ।

কে তোমার অপ্রিয় কার্য্য সাধন করিয়াছে, আমার কোন্ অবধ্য ব্যক্তিকে বধ করিতে হইবে, তাহা তুমি বল। একে ত আমাকে নিতান্ত প্রণয়াধীন জানিয়া, তোমার আমার প্রতি শঙ্কা করাই উচিত নয়, তাহাতে আবার আমি শপথ করিয়া বলিতেছি, তোমার প্রিয়কার্য্য সাধন করিব। অতএব হে শোভনে কৈকেয়ি! তোমার এত আয়াস করিবার আবশ্যক নাই। সূর্য্য যতদুর প্রকাশ করিয়া থাকেন, ততদুর পর্য্যন্ত আমার অধিকার আছে—সুসমৃদ্ধ দ্রাবিড়, সিন্ধু, সৌবীর, কোশল কাশী, সৌরাষ্ট্র, মৎস্য, বঙ্গ, অঙ্গ, মাগধ, এবং দক্ষিণ রাজ্য প্রভৃতি সমুদায় রাষ্ট্রই আমার অধীন, এবং ঐ সমস্ত জনপদে জলজাবিক, ধন ধান্য প্রভৃতি নানাবিধ দ্রব্য জন্মিয়া থাকে, তুমি সেই সকল দ্রব্যের মধ্যে যে

যে দ্রব্য লইতে বাসনা কর, তৎসমুদয় আমার নিকট প্রার্থনা কর, আমি তোমাকে প্রদান করিব। হে কৈকেয়ি, যদি তোমার কোন ভয় উপস্থিত হইয়া থাকে, তবে সেই ভয়ের কারণ ব্যক্ত করিয়া বল। যে রূপ সূর্য্যদেব অন্ধকার বিনাশ করিয়া থাকেন, সেই রূপ আমি সেই ভয়ের কারণের উচ্ছেদ করিব।"

কৈকেয়ী নৃপতিকে এতদূর অধীন করিয়া আনিয়াছিলেন! মন্থরা জানিত, কৈকেয়ীর জন্য মহীপতি "অগ্নিতেও প্রবেশ করিতে পারেন, অথবা যে কোন প্রকারে হউক, তাহার প্রিয় কার্য্য সাধনার্থ প্রাণ পরিত্যাগ করিতে পারেন। কিন্তু তিনি কোন কারণেই তাহাকে ক্রোধিতা দেখিতে পারেন না।"

কৈকেয়ীর অন্তঃপুর-রাজত্ব কিরূপ ছিল, এখন বোধ হয় তাহার অনুরূপ চিত্র প্রদর্শিত হইয়াছে। এই রাজত্ব মন্থরা গড়িয়াছিল। এই রাজত্বে কৈকেয়ী সুখিনী, মন্থরা তাহার সুখভাগিনী। এই রাজত্বের সমুদায় সৎপরামর্শ মন্থরা দিত। মন্থরা তজ্জন্য দাসী হইয়াও কৈকেয়ীর সখী হইয়া ছিল। তাহাদের উভয়েরই স্বার্থ এক, একত্রে বাস, একত্রে নির্জ্জনে কথাবার্ত্তা। মন্থরার কথা কৈকেয়ী বুঝিত, কৈকেয়ীর কথা কেবল মন্থরা বুঝিত। দু'জনে সমবেদনায় গ্রথিত ছিল। যেমন মায়ের কথা শুদ্ধ ছেলে বুঝিতে পারে; ছেলের কথা শুদ্ধ মায়ে বুঝিতে পারে, যেমন স্ত্রীর কথা স্বামী বুঝে, স্বামীর কথা স্ত্রী বুঝে, আর কেহ বুঝিতে পারে না, অন্য লোকের কাছে তাহাদের ভাষা সমুদায় দোষার্হ, তদ্রূপ কৈকেয়ী ও মন্থরার ভাষা তাহারা পরস্পরেই বুঝিত, অন্য লোকের কাছে সে ভাষা ও কথাবার্ত্তা সমুদয় দোষার্হ। কৈকেয়ীর যে কোন ত্রুটি ঘটিত, মন্থরার পরামর্শে তাহার সমুদায় পরিশোধন হইত। কৈকেয়ীর হাতে যে রাজত্ব ছিল, মন্থরার হাতে তাহার শাসনরজ্জু। এ রাজ্য অক্ষুণ্ণ রাখিবার জন্য যত ভাবনা চিন্তা, তাহা কৈকেয়ীর নহে, তাহা মন্থরার বিষয়। এ সুখসম্পদ বজায় রাখিবার জন্য মন্থরা সর্ব্বদাই ভাবিত। মন্থরা ভাবিত, যত দিন রাজা দশরথ, ততদিন এই সুখ-সমৃদ্ধি। বৃদ্ধরাজ অযোধ্যার সিংহাসন পরিত্যাগ করিলেই এ সুখ আর থাকিবে না। এ ভাবনার বিশেষ কারণও ছিল।

মন্থরা জানিত জ্যেষ্ঠাধিকার-রাজনীতি অনুসারে কৌশল্যা-নন্দন রঘুবীর রামচন্দ্রই দশরথের পর অযোধ্যার সিংহাসনের অধিকারী। বৃদ্ধরাজ শীঘ্রই রাজ-কার্য্য হইতে অবসর গ্রহণ করিবেন, তখন রামচন্দ্রই অযোধ্যার সিংহাসনে আরোহণ করিবেন। তিনি সিংহাসনে অধিষ্ঠিত হইলেই, কৈকেয়ীর সিংহাসন অধস্তলে গেল। কৈকেয়ী একেবারে পাতালে, কৌশল্যাদেবী স্বর্গে, মর্ত্তে সুমিত্রাদেবী ও অপরাপর রাজ-মহিলাগণ। তখন কোশল-রাজনন্দিনীর প্রাদুর্ভাব। কৌশল্যা তখন সমস্ত নিগ্রহের প্রতিশোধ তুলিবেন। অশ্বপতি-নন্দিনীর প্রতিফল হইবে। তার সঙ্গে সঙ্গে মন্থরা আপনার সমুদয় দুর্দ্দশা দিব্যচক্ষে দেখিতে পাইত।

নিজ তেজস্বিনী বুদ্ধি হেতু এ দুর্দ্দশা নিবারণের উপায় দেখিতে মন্থরার অনেক দিন বিলম্ব হইল না। মন্থরা ভাবিল, রামের বদলে ভরতের রাজ্য লাভ হইলেই এই অমঙ্গল অধিকাংশ নিবারিত হইবে। মন্থরা যখন এইরূপ ভাবনায় ব্যাকুলা, এমত সময় কৈকেয়ীদেবী বৈজয়ন্তধাম হইতে ফিরিয়া আসিলেন। দৈত্যসংগ্রামে বিক্ষত রাজা

দশরথের সেবা করিয়া কৈকেয়ীর যে ফললাভ হইয়াছে, তাহা মন্থরা শুনিল। অমনি উদ্ভাবিনী শক্তি প্রভাবে মন্থরা উপায় স্থির করিল। তাহার চক্ষে আশার আলোক প্রভাসিত হইল। মন্থরা শত গ্রন্থীতে সেই কথা মনে মনে গাঁথিয়া রাখিল।

মন্থরা ভাবিল, রাজা দুইটি বর দিতে প্রতিশ্রুত হইয়াছেন। কৈকেয়ীদেবী সেই দুইটী বর তথন গ্রহণ না করিয়া যে বুদ্ধির কার্য্য করিয়াছেন, কুব্জা মনে মনে সে বুদ্ধিকে শত সহস্রবার প্রশংসা করিল। ভাবিল, কুব্জাশিষ্যের এই উপযুক্ত বটে। তথন কুব্জা চাতুরী জালের তন্ত পাতিল। বিনাইয়া বিনাইয়া চাতুরীজাল প্রস্তুত করিল। দশরথ রাজা অতি সত্যবাদী, তিনি সত্য হইতে একপদ বিচলিত হইবার পাত্র নহেন। এক দিকে সত্য, অন্য দিকে সমস্ত রাজ্য ও সংসার। চতুরা সেই ধর্ম্মকে আপনার অধর্ম্ম সাধনের বিশিষ্ট উপায় করিয়া লইল। যৌবরাজ্যে রামাভিষেকের পূর্ব্বেই কৈকেয়ীকে দিয়া দশরথকে এমত শপথ করাইতে হইবে, যেন তিনি সেই দুই বর তাহাকে প্রদান করিতে কুণ্ঠিত না হন। এক বরে রামের দণ্ডকারণ্যের বনবাস, অপর বরে ভরতের সিংহাসন-লাভ। রাম-প্রকৃতির পরিচয় মন্থরা যতদূর পাইয়াছিল, তাহাতে রাম যে স্বীয় জনককে সত্য হইতে বিচলিত হইতে দিবেন, তিনি এমত পাত্র নহেন। দণ্ডকারণ্যের মহাবনে গেলে, রামকে আর ফিরিয়া আসিতে হইবে না। ভরত চিরদিনের জন্য সিংহাসনে অধিষ্টিত থাকিবেন। ভরতের সিংহাসন বজায় থাকিলেই, কৈকেয়ী দেবীর রাজত্ব বজায় রহিল। তাহা হইলেই মন্থরাকে আর কে পায়!

মন্থরা এই কল্পনা আঁটিয়া বসিয়া রহিল। যথন রামাভিষেকের কথা উত্থাপিত হইবে, তথন তার কথা। কৈকেয়ীদেবীকে কোন কথা কহিল না, পাছে চঞ্চলা কৈকয়ীর পেটে সে কথা হজম না হয়। হজম না হইলেই সর্ব্বনাশ! রাজা ঘুণাক্ষরে সে কথার বাষ্প পাইলেই মন্থরার কল্পনা বিফল হইবে। কুব্জা এমন কাঁচা মেয়ে নয় যে, সে কথা কাহাকেও প্রকাশ করে। কুব্জা কেবল কাল প্রতীক্ষা করিয়া রহিল।

সে কাল শীঘ্র উপস্থিত হইল। রামাভিষেকের সম্বাদ চারিদিকে রাষ্ট্র হইল, কেবল জানিতে পারিল না, কৈকেয়ী ঠাকুরাণী, আর চতুরা মন্থরা। অনেক কৌশলে বৃদ্ধ রাজা তাহাদের নিকট একথা গোপন রাখিয়াছিলেন। কিন্তু চারচোকো চুলবুলে মন্থরা তাহা বাহির করিয়া ফেলিল। ঠাকুরাণী নির্ভাবনায় সুখপর্য্যঙ্কে শয়ানে আছেন, তাঁহার ভ্রুক্ষেপ নাই, কিন্তু দাসীর ঘুম নাই। দাসী সন্ধানে সন্ধানে টের পাইল, চারিদিকে কি একটা মহাব্যাপার হইতেছে। তাহার খবর কৌশল্যার ধাত্রীর নিকট জানা চাই। কারণ, অল্পবুদ্ধি মেয়ে মানুষেয় পেটে কোন কথা থাকে না; কুব্জা তাই বুঝিয়া ধাত্রীর সন্ধানে ছাদের উপর উঠিয়া তাহাকে জিজ্ঞাসা করাতেই, সে অমনি কথা বাহির করিয়া দিল। কুব্জা আরও জানিল, আর কাল বিলম্ব নাই, কালই রামের অভিষেক হইবে।

এক দিনে কুব্জাকে সব গড়িতে হইবে। ঠাকুরাণী নিদ্রা যাইতেছেন; মন্থরা ক্রোধে প্রজ্জলিতা হইয়া সত্বরা তাঁহার ঘরে অগ্নি-শর্ম্মা মূর্ত্তিতে দাঁড়াইল। এইবারে কৈকেয়ীর সঙ্গে তাহার বুঝা পড়া। এই ঘোর বিপদ

কালে কৈকেয়ী কেন নিদ্রিতা? কুব্জা কোপনশব্দে সেই বিভীষিকার ঘোর রোল তুলিল। সেই রোলে যেন পৃথিবী কম্পিতা হইল। অন্তঃপুরের দূর দেশে যেন প্রতিধ্বনি গর্জ্জিয়া উঠিল। কৈকেয়ী দেবী চমকিলেন। চমকিয়া জিজ্ঞাসা করিলেন, সে বিভীষিকার কারণ কি? দশরথ রাজের বহুবিধ নিন্দা করিয়া কুব্জা কুসম্বাদ বিদিত করিল।

এই স্থলে আমরা মন্থরার সাক্ষাৎ পরিচয় পাই। দাসী যে সমস্ত কথায় ঠাকুরাণীকে নিজ অভিসন্ধিতে লওয়াইয়া আনিতেছেন, তাহা দেখিলে চমৎকৃত হইতে হয়।

মানব প্রকৃতির অন্ধিসন্ধি মন্থরা কেমন বুঝিত, তাহা এই কথোপকথনে প্রকাশিত আছে। এক বাগ বিফল হইল, মন্থরা অমনি আর এক বাগে ঠাকুরাণীকে ধরিল। শেষে যখন মন্থরা তাহাকে পাড়িয়া ফেলিল, তখন ঠাকুরাণীকে এমন করিয়া সে বাগাইয়া দিল যে, কৈকেয়ী আর কিছুতেই ফিরিতে পারিলেন না। জগৎসংসার এক দিকে, কৈকেয়ী অন্যদিকে। ঠাকুরাণীকে লওয়াইবার সময়ে কুব্জা যে রূপ বুদ্ধিমত্তারপরিচয় দিয়াছে, সে রূপ গুণপনা কোন দাসীতে লক্ষিত হয় না। আমরা একে একে তাহার পরিচয় দিতেছি।

প্রথমে মন্থরা বলিল,—"হে দেবি' তোমার অক্ষয় সৌভাগ্য বিনাশকর ব্যাপার উপস্থিত হইয়াছে, রাজা দশরথ রামকে যৌবরাজ্যে অভিষেক করিবেন। এজন্য আমি দুঃখ ও শোকাকুলা হইয়া অগাধ ভয়ে নিমগ্না হইয়াছি, কেন না, তোমার দুঃখে আমার দুঃখ হয়।"

রাম যৌবরাজ্যে অধিষ্ঠিত হইলে কৈকেয়ীর কিরূপ দুর্দ্দশা ঘটিবে, প্রথমে চতুরা সেই কথা বলিয়া ঠাকুরাণী রাজা দশরথ কর্ত্তৃকই যে সেই রূপ দুর্দ্দশাপন্না হইবে, তাহাই উল্লেখ করিয়া রাজার প্রণয় যে কেবল শঠতা ও প্রতারণা মাত্র, তাহা বুঝাইয়া দিল। রাজার ব্যবহারের যতদূর পারে নিন্দা করিয়া শেষে কহিল—

"এক্ষণে তোমার নিজ কল্যাণ সাধনের সময় উপস্থিত হইয়াছে,—তুমি আপনাকে, ভরতকে ও আমাকে রক্ষা কর।"

মন্থরা অবশ্য আপনার সুখ চাহিত; শুদ্ধ সুখ নয়, সেই তেজ ও দর্প সকলই বজায় রাখিতে চাহিত। কিন্তু সে সমুদায় কৈকেয়ীর ভাগ্যের উপর নির্ভর করিতেছিল। সুতরাং কৈকেয়ীর যাহাতে সুখসম্ভোগ বিনষ্ট না হয়, তজ্জন্য তাহাকে উত্তেজিতা করিল। যে সুখরাজ্য কৈকেয়ী ও মন্থরা স্থাপন করিয়াছিল, আজি তাহা অবসানপ্রায় দেখিয়া দাসী কৈকেয়ীকে প্রথমে উদ্বোধিতা করিয়া ছিল।

কৈকেয়ীর বিশ্বাস ছিল, রাম-রাজত্বকালে তাহাকে যে নিতান্ত অসুখিনী হইতে হইবে, এমত নহে, রাম তাহাকে মাতৃনির্ব্বিশেষে ভালবাসিতেন। এজন্য রামের প্রতিও তাহার মাতৃস্নেহ ছিল। সেই স্নেহের বশবর্ত্তিনী হইয়া তিনি রামাভিষেকের সংবাদে পরম আহ্লাদিতা হইলেন। সেই আহ্লাদে দাসীকে উত্তম আভরণ প্রদান করিলেন।

দাসী কিন্তু সে আভরণ-দানে ভুলিবার পাত্রী নহে। রাণীর হর্ষের কারণ দাসী বুঝিতে পারিল। রাম-রাজত্ব ও ভরত-রাজত্বে রাণীর সুখ-সৌভাগ্যের যে প্রভেদ আছে এবং তাহাদের অন্তঃপুর রাজত্বের যে রূপ ব্যাঘাত ঘটিবে, কুব্জা তাহা বিলক্ষণ বুঝিয়াছিল। কিন্তু কৈকেয়ীর তাহা সম্যক

উপলব্ধি হয় নাই। তজ্জন্য দাসী ঠাকুরাণীর চক্ষে অঙ্গুলি দিয়া বুঝাইতে গেল। বুঝাইতে গেল রাম রাজা হইলে, কৌশল্যা দেবীরই মহা প্রাদুর্ভাব ঘটিবে। তখন কৈকেয়ীর প্রভুত্ব গিয়া কৌশল্যার প্রভুত্ব-কালের উদয় হইবে। কৌশল্যা দেবী তখন সমুদায় নিগ্রহের প্রতিশোধ তুলিবেন। রাম তাহার প্রতি ভাল ব্যবহার করিলে কি হয়, কৌশল্যা দেবী কি রূপ ব্যবহার করিবেন? কৌশল্যা দেবীর ব্যবহার দূরে থাক, নিজ ভরতের অনিষ্ট ঘটিবার বিলক্ষণ সম্ভাবনা।

দশরথের নিন্দা করিয়া মন্থরা মনে করিয়াছিল, তাহাতে কৈকেয়ীর রোষাবেশ হইবে; কিন্তু দাসী দেখিল ঠাকুরাণী তাহা গায়ে মাখিলেন না। কারণ, রাম যৌবরাজ্যে অভিষিক্ত হইলে যাহা অবশ্য ঘটিবার তাহা ঘটিবে, এজন্য মহিষী রাজার কোন দোষ দেখিলেন না। মহিষী ভাবিয়া রাখিয়াছিলেন, রামের পর ভরতের রাজত্ব আসিবে। দশরথের কথাবার্ত্তায় তিনি হয়ত তাহাই বুঝিয়াছিলেন। রাণী আরও জানিতেন যে, রামরাজত্বে কোন অসুখের কারণ হইবে না। এই বিশ্বাসে কৈকেয়ী মন্থরার কথায় তত তাতিয়া উঠেন নাই। তাতিয়া উঠা দূরে থাক, আরও বরং মন্থরাকে পরমাহ্লাদে আভরণ প্রদান করিয়াছিলেন। মন্থরা তখন আর এক উপায় দেখিল। পুত্রের অনিষ্টের কথা বলিলে কোন্ জননীর প্রাণে আঘাত না লাগে? কৈকেয়ী শুদ্ধ রাণী নহে, শুদ্ধ সপত্নী নহে, গর্ভধারিণীও বটে। জননীর স্নেহ বড় সামান্য পদার্থ নহে। এখন মন্থরা সেই জননীর স্নেহ-পূর্ণ হৃদয়ে আঘাত দিতে গেল। মন্থরা জানিত, এই তাহার অমোঘ অস্ত্র। কারণ, দাসী পরামর্শ দিয়া কৈকেয়ীকে এমনি গড়িয়া রাখিয়াছিল যে, ভরতকে শৈশবাবধি নিজ পিত্রালয়ে রাখিয়া তবে কৈকেয়ীদেবী সুখে বিশ্রাম করিতেন। শত শত সপত্নীপুরে ভরতের পিত্রালয়ে থাকা যে নিশ্চয় বিপদজনক, দাসীর পরামর্শে কৈকেয়ী তাহা বিলক্ষণ বুঝিয়াছিল। সেই পরামর্শানুযায়ী এখন মন্থরা রামরাজত্বে ভরতের যে প্রাণ-নাশের বিলক্ষণ সম্ভাবনা, তাহাই কৈকেয়ীকে অনায়াসে বুঝাইতে গেল।

তখন কৈকেয়ী একটু গম্ভীর ভাব ধারণ করিলেন। তাহার শরীর লোমাঞ্চিত হইল। হৃদয়ে যেন কি একটা কণ্টক বিঁধিল। কৈকেয়ী নিজ বিশ্বাসানুসারে তর্ক করিতে বসিল। বলিল, ভরতও ত ক্রমে রাজত্ব লাভ করিবে। ভরতের প্রতি রামের ব্যবহার ত কখন বিরূপ নহে। তবে কিসের আশঙ্কা?

মন্থরা রাজদাসী, রাজ সংসারে থাকিয়া তাহার রাজনীতি শিখিতে অধিক কাল যায় নাই। সুতরাং মন্থরা ভ্রম সংশোধন করিয়া বুঝাইয়া দিল, রাম ও তাহার পুত্রাদি বিদ্যমান থাকিতে ভরতের রাজ্যলাভের কখন সম্ভাবনা নাই। রামরাজত্বকালে বরং ভরতের প্রাণ নাশের সম্পূর্ণ সম্ভাবনা।

কৈকেয়ী তখন ফিরিয়া গেলেন। শয্যা হইতে উঠিয়া বসিলেন। উঠিয়া মহা চিন্তিত ভাবে জিজ্ঞাসা করিলেন, তবে মন্থরা, উপায়?

মন্থরা তখন ঠাকুরাণীকে পাইয়া বসিল।

যে উপায় ভাবিয়া রাখিয়াছিল, একে একে তাহা সমস্তই বলিল। বলিয়া তাহাকে তখনই ক্রোধাগারে পাঠাইয়া দিল। মন্থরা জানিত, এখন রাজা দশরথ নিশ্চয়ই এই কুহক জালে পড়িবেন। তিনি এখনি অন্তঃপুরে আসিবেন, আসিয়া রাণীর ক্রোধ অপনয়নার্থ সকলই করিতে স্বীকৃত হইবেন। রাণী কিছুতে টলিবার পাত্রী নহেন। পুত্র-বৎসলা ভরতের কল্যাণার্থ এমনি বাঁকিয়া বসিবেন, যে কিছুতেই তাহাকে কেহ টলাইতে পারিবে না। পরের নিগ্রহে তাহার মন গলিবার নহে। পরের ক্রন্দনে তাহার হৃদয় ব্যথিত হইবার নহে। পাষাণী বুকে পাথর বাঁধিয়া নিশ্চয় রামকে বনবাসে পাঠাইতে পারিবেন। এ যদি মিথ্যা হয়, তবে মন্থরার কৈকেয়ী মিথ্যা। মন্থরা যাহা ভাবিল, তাহাই ঘটিল।

রামায়ণে এই মন্থরার চিত্র অতি প্রগাঢ় বর্ণে অঙ্কিত হইয়াছে। অতি অল্প কালে মন্থরার চিত্র অঙ্কিত হইয়াছে বটে, কিন্তু এই অল্পকাল মধ্যে তাহার চিত্র যে রূপ বর্ণগৌরবলাভ করিয়াছে, আর কোন চিত্রে সেরূপ হয় নাই। কবি অনেক দিনে, অনেক স্থান লইয়া সীতার চিত্র ফুটাইয়া তুলিয়াছেন, কিন্তু মন্থরার চিত্র এক দিনের ঘটনায় ফুটিয়া উঠিয়াছে। অযোধ্যার কোন রাজরাণীর চিত্র তত উজ্জ্বল নহে, যত উজ্জ্বল মন্থরার চিত্র। কৈকেয়ী মন্থরার বর্ণরাগে হীনপ্রভ। কৌশল্যা এবং সুমিত্রার চিত্র, তদপেক্ষাও দীন। মন্থরা যখন বর্ণরাগে উদ্ভাসিতা, সীতা চিত্রের তখন রেখাপাত মাত্র হইতেছে। বসন্ত-কালের সুখময় দেশে উজ্জ্বল বৈশাখী দিনমান-গগনে একদা প্রলয়-মেঘ যে রূপ প্রগাঢ়তম বর্ণে সহসা উদিত হইয়া সকলের নয়ন আকৃষ্ট করে, এবং জগৎ-সংসারের ত্রাসোৎপাদন করিয়া দেয়, অযোধ্যার সেই রূপ হাস্যময় দেশে ও সুখময় কালে, মন্থরা প্রগাঢ় ভয়ঙ্করা মূর্ত্তিতে একদা সেই রূপ উদিত হইয়া সকলেরই শঙ্কা উৎপাদন করিয়া দিয়াছিল। অযোধ্যাবাসিগণ মন্থ-রাকে ভুলিতে পারে নাই। মন্থরা সেই ভয়ঙ্করী মূর্ত্তিতে আজিও সকলের মন অধি-কার করিয়া আছে। হিন্দুকুলে এমত কেহই নাই, যিনি মন্থরাকে ভুলিতে পারেন এবং এমত কেহই নাই, যিনি এই জগৎ সংসারে অনেক মন্থরাকে চিনিয়া লইতে না পারেন। মন্থরা সকলেরই মানসপটে অঙ্কিত রহিয়াছে। যে দাসীতে তাহার ছায়াপাত হয়, সেই দাসীকে অনায়াসে চিহ্নিতে পারা যায়। অযোধ্যাবাসিগণ একদিন ভয়ে কুণ্ঠিত হইয়া এবং আশ্চর্য্যে সহসা স্তম্ভিত হইয়া যে কুমন্ত্রণার মূর্ত্তিমতী প্রতিমাকে দেখিয়াছিল, আজিও আমরা তাহার ছায়া-মাত্র প্রতিফলিত সশরীরী কোন মন্থরাকে দেখিয়া একদা তদ্রূপ ভয়ে ভীত হই। তাহাকে ভয়ে কোটি কোটি প্রণাম করি। বাল্মীকি আমাদের মনে যে মন্থরাকে চির-দিনের জন্য আঁকিয়া দিয়াছেন, আমরা সেই মন্থরাকে স্মরণ করিয়া প্রণাম করি।

রামায়ণে আমরা মন্থরা-চরিত্রের এক-দেশ মাত্র দেখিতে পাই। মন্থরা কৈকে-য়ীর সঙ্গে রাজান্তঃপুরে কিরূপে আপনাদের সুখরাজ্য গড়িয়াছিল, তাহা মন্থরা-জীবনের প্রধান অংশ। কিন্তু এ চিত্র রামায়ণে নাই। সেই সম্পদ রক্ষার্থ মন্থরা কি করিয়াছিল, রামায়ণে তাহারই বিবরণ প্রদত্ত হইয়াছে। মন্থরা-জীবনের এই দুই

অংশ একত্র করিলে তবে মন্থরাচরিত্র সম্পূর্ণ হয়। রামায়ণের যাহা বিষয়ীভূত হয় নাই, বাল্মীকি তাহা গ্রহণ করেন নাই। অন্য কোন কবি তাহা গ্রহণ করিয়া একখানি সুন্দর কাব্যরচনা করিতে পারেন। রামায়ণে যাহা বর্ণিত হইয়াছে, তাহাতে প্রদর্শিত হইতেছে যে, যে অভি-প্রায়ে রামায়ণ রচিত, সেই অভিপ্রায় সিদ্ধার্থ কবি যে কল্পনার সৃষ্টি করিয়াছেন, মন্থরা তাহার দ্বার খুলিয়া দিল। রাবণবধ রূপ মহাব্যাপার ঘটাইবার জন্য কাব্য কল্পনার যে আয়োজন হইয়াছে, মন্থরা তাহার সূত্রপাত করিয়া দিল। পাপ রূপিণী মন্থরা যাহা আয়োজন করিয়া দিল, তাহাতে আমরা দেখিতে পাই, অযোধ্যার রাজ ধামে যে ধর্ম্মের শিক্ষা হইতেছিল—রাজা দশরথ ও রামচন্দ্র যে শিক্ষার অবয়বী কল্পনা—সেই ত্যাগ-পথানুষ্ঠানের—সেই কর্ত্তব্য-সাধন-ধর্ম্মানুষ্ঠানের বিশিষ্ট সুযোগ ঘটিল। এক সত্য পালনার্থ, রাজা দশরথ কি না ত্যাগ স্বীকার করিলেন, তজ্জন্য তাঁহার পুত্র গেল, হৃদয়ের গ্রন্থী ছিন্ন হইল, প্রাণ পর্য্যন্ত বিসর্জ্জিত হইল। কৌশল্যা ও সুমিত্রা কেবল পতি শুশ্রূষার্থ স্নেহময় পুত্রগণকে পরিত্যাগ করিয়া রহিলেন। সীতা কেবল পতিসেবার্থ রাজ্যসুখ পরিত্যাগ করিয়া বনে গেলেন। লক্ষ্মণও রাজ্যসুখ পরি-ত্যাগ করিয়া ভ্রাতৃরক্ষার্থ বনবাসে গেলেন। আবার, যার জন্য এত কাণ্ড ঘটিল, সেই কৈকেয়ী-নন্দন ভরত কি করিলেন? তাঁহার জন্য রাজ্য সিংহাসন সকলই প্রস্তুত; কিন্তু ভরত কই সিংহাসনে বসিলেন, কই রাজ মুকুট গ্রহণ করিলেন? সে সিংহাসনে রামের পাদুকা স্থাপন করিয়া তিনি স্বীয় কর্ত্তব্যানুষ্ঠান মাত্র করিতে লাগিলেন। এ কি রাজসংসার! না মহর্ষির পুণ্যাশ্রম? যে শিক্ষা কেবল মহর্ষির বনবাসাশ্রমে প্রতিলব্ধ, তাহা রাজ-সংসারে কিরূপে দেদীপ্যমান! সেই সংসার-পতি রাজা দশরথ, সত্যধর্ম্ম পাল-নই যাঁহার মহাব্রত, যে সংসার বশিষ্ঠের দীক্ষায় চালিত, সে সংসার ঋষির আশ্রম না হইবে কেন? যে রাজপুত্র বিশ্বামিত্র মুনির শিষ্য, সেই পুত্রের যে ত্যাগ-স্বীকারও সত্য-ধর্ম্ম-পথেই কেবল পালনীয় হইবে, তাহার আর বিচিত্রতা কি! মন্থরা এই রাজর্ষি-সংসারের মহাকাব্য প্রকাশ করিয়া দিল। প্রকাশ করিয়া দিল, রাজসংসারেও সত্যপালনার্থ এবং কর্ত্তব্যসাধনার্থ কঠোর ত্যাগ-ধর্ম্ম পালনীয়। এই ধর্ম্ম যেমন রাজসংসারে প্রকৃষ্ট রূপে অনুষ্ঠিত হইতে পারে, এমত কুত্রাপি নহে। রাজসংসারে ও সুখসম্পদে যে ত্যাগ ধর্ম্ম অনুষ্ঠিত হই-য়াছে, সেই ধর্ম্ম সর্ব্বাপেক্ষা গরীয়ান্। বনে সে ধর্ম্মের দৃঢ়তা যত না হয়, রাজসংসারে সে ধর্ম্ম অনুষ্ঠিত হইলে, পরিণামে তাহা ততোধিক সুদৃঢ় হইয়া উঠে। সুখ সম্ভো-গের মধ্যে এ ধর্ম্ম সাধিত ও পালিত হইলে তাহা এতদূর প্রবল হয়, তাহার শক্তি এত বাড়ে যে, তাহা কিছুতেই বিচলিত হইবার নহে। যে ত্যাগ ধর্ম্মের তেজ ততদূর, সেই ধর্ম্মই রাবণবধে নিশ্চয় কৃতকার্য্য। মন্থরা সেই ধর্ম্মের তেজ দেখাইবার আয়ো-জন করিয়া দিল। যে ধর্ম্মতেজ রামচন্দ্রে নিহিত, যে দুর্দ্দম্য শক্তি সমস্ত ভারতের বিঘ্ন বিপত্তি অতিক্রম করিয়া, মহারণে সমুদ্রে, বানররাজ্যে ও দৈত্যনিগ্রহে, জয়লাভ করিয়া পাপের মহা রাক্ষসী মায়াকে

বিনষ্ট করিয়াছে, সেই শক্তির প্রভূতবল, মন্থরার মন্ত্রণায় প্রকাশিত হয়।

মন্থরার কল্পনায় রামচরিত্রের একেবারে বিরাট বিকাশ হয়। রাজসংসারে লালিত এবং পালিত হইয়াও, প্রভূত ঐশ্বর্য্য এবং সুখ সম্ভোগের মধ্যে থাকিয়াও রাম চিরদিন নির্লিপ্ত ছিলেন। আশৈশব তিনি নির্লিপ্ত। তাঁহার নির্লেপ ভাব সমস্ত রামায়ণে প্রকটিত। গৃহমধ্যে যেমন বায়ু থাকে, পদ্মপত্রে যেমন বারি থাকে, রামচন্দ্র রাজসংসারে তেমনই নির্লিপ্ত ছিলেন। রাজসুখ তাঁহাকে অভিভূত করিতে পারে নাই—শৈশবে নয়, যৌবনেও নয়। আর কখন্ অভিভূত করিবে? যিনি রাজসুখে নির্লিপ্ত, তিনি যে অনায়াসে সে সুখ পরিত্যাগ করিয়া বনে যাইবেন, তাহার আর বিচিত্রতা কি! বন ও রাজসংসার তাঁহার পক্ষে সমান ছিল। মোহ তাঁহাকে কুত্রাপি ও কখন আচ্ছন্ন করে নাই। যিনি নির্লিপ্ত, ইন্দ্রিয়-সুখ যাঁহাকে কখনই মোহিত করিতে পারে নাই, তিনিই রাক্ষসী-মায়ার উপর বিজয়ী, তিনিই ইন্দ্রিয় সুখের প্রতিমূর্ত্তি স্বরূপ, দশেন্দ্রিয় বিশিষ্ট দশমুখ রাবণের বিধ্বংসকারী। মন্থরার কল্পনায় রামচরিত্রের এই বিশুদ্ধ নির্লিপ্ত ভাব অতি সুন্দর রূপে প্রকাশিত হয়। এই জন্য মহাকাব্য রামায়ণে মন্থরার স্থান। মন্থরা-কাব্যের এই নিগূঢ় তত্ত্ব।

শ্রীপূর্ণচন্দ্র বসু।

---

# কি ক্ষতি আমার?

১

কিসে কি ক্ষতি আমার?—
না হয়, আঁধার-মগ্ন
জীবনের সুখ স্বপ্ন,
না হয়, মলিন প্রাণ আরো অন্ধকার!
না হয়, আপনা ভুলে,
পড়েছি জলধি-কূলে,
না হয়, গ্রাসিতে আসে ভীম পারাবার!—
আমিতো তোমারি, বিভো! কি ক্ষতি আমার?

২

কিসে কি ক্ষতি আমার?—
আশা ছিল, বন-বালা
গাঁথিয়া মালতীমালা,
আদরে বসন্ত-ভোরে দিবে উপহার;
আশা ছিল হৃদিতলে,
আনন্দে পরিব গলে,
মনোরম সে মালিকা, দেব-বালিকার!
সে আশা "দুরাশা" তাহে কি ক্ষতি আমার?

৩

কিসে কি ক্ষতি আমার?—
ভেবেছিনু বসুন্ধরা,
বাসন্ত কুসুম-ভরা,
আঁচলে মলয়া চলে, শিরে তারা হার;
মুখে পাপীয়ার রব,
মধুর মধুর সব!—
দেখি যে বরিষা নেছে কেড়ে সে বাহার!
জলাভূমি ধরা, তাহে কি ক্ষতি আমার?

৪

কিসে কি ক্ষতি আমার?—
ঘর বেঁধে মহাবনে,
ভেবেছিনু মনে মনে,
"আনন্দ-আশ্রম" মম সোণার আগার!

অকস্মাৎ মহা ঝড়ে,
সে ঘর ভাঙিয়া পড়ে !
মাটিতে মিশিল হায়, হয়ে চুর মার !
ভাঙিল কুটীর যদি, কি ক্ষতি আমার ?

৫

কিসে কি ক্ষতি আমার ?—
ভেবেছিনু, কাছে গেলে
দিবে সখী সুধা ঢেলে,
আঁচলে মুছায়ে দিবে তপ্ত অশ্রুধার ;
প্রাণের লুকানো ব্যথা,
ভুলাইবে স্নেহলতা,
জুড়াবে তাপিত বুক ছায়া পেয়ে তার ;
সে নয় দেখেনি চেয়ে, কি ক্ষতি আমার ?

৬

কিসে কি ক্ষতি আমার ?—
বড় সাধ ছিল মনে,
স্বরগে কমল-বনে,
পাতিব আসন মম প্রীতি-প্রতিমার,
কনক মন্দার গলে,
কনকের শতদলে,
দাঁড়ায়ে কনকলতা ছড়াবে বাহার !
পূরিল না সে কামনা, কি ক্ষতি আমার ?

৭

কিসে কি ক্ষতি আমার ?—
আমা হেরি অহর্নিশ,
অমৃতে উপজে বিষ,
পলকে নন্দন বন হয় ছার খার ;
পাইলে আমার সাড়া,
মনে করে "লক্ষ্মীছাড়া"
বিরক্ত, আতঙ্কে কেহ খোলে না দুয়ার !—
( আমার বিষাক্ত হাওয়া, দোষ দিব কার ? )

৮

কিসে কি ক্ষতি আমার ?—
প্রাণের অসীম আশা,
বলিতে যা' হারে ভাষা,
হৃদয়ের অবক্তব্য সাধ আবদার,
সেই সব বোঝা লয়ে,
চিরকাল মরি ব'য়ে,
কিছুই মুহূর্ত্ত তরে পোরে না আমার !
আমি যদি সোণা ধরি,
ছাই হয়—ভয়ে মরি !
কপাল এমনি পোড়া দীন অভাগার !—
পোড়া কপালের ভস্ম,
তাই যার "সরবস্ব,"
তার কাছে চাও কেবা, কিবা সমাচার ?—
——সে সব আমারি থা'ক
আমাতেই মিশে যা'ক,
সবি হবে এক সাথে চিতার অঙ্গার !
পর বা অপর হও,
আমা হ'তে দূরে রও,
ছুঁলেই ফুরায়ে যাবে কুবের ভাণ্ডার !
আমারে বিধির লেখা,
আমি র'ব একা একা,
টানিব ভগন বুকে শত বোঝা ভার !
একলা একটী ধারে,
কাল—চিরকাল, হা'রে !
কাটাব, লইয়া চিতা সাধ বাসনার !
জগত জাগিয়া থা'ক্,
অথবা ভাঙিয়া যা'ক্,
আমারে সে ডাকিবে না, ভাগ নিতে তার !
আমি শুধু জানি, কিসে কি ক্ষতি আমার ?

৯

কি ক্ষতি আমার বিভো ! কি ক্ষতি আমার ?
পরে বলে আমি হরি !
নিষ্ফল তপস্যা করি,
মৃত্তিকা মিলেনা মম মাথা রাখিবার !—

তা হলেও দয়াময়!
এ পরাণে নাহি ভয়,
তুমি যে আমার দেব, কোটি পুরস্কার!
সংসারের শত ঝড়,
চলুক মাথার পর,
চাহিয়া দেখিতে মম নাহি দরকার;
তোমারে, আসন পেতে
হৃদয়ে রাখিব গেঁথে,
নিতি এ জীবনটুকু দিব "উপহার";
তব দত্ত সুখ দুখ,
তাহে ভরা মম বুক,
ভাবিলে পুলকে নাথ! বাঁচিনা যে আর,
সে তুমি আমারি, "ক্ষতি" কোথায় আমার?

শ্রীকাব্যকুসুমাঞ্জলি-রচয়িত্রী।

# ব্রহ্মের অপবাদ।

সকলেই স্ব স্ব অভীপ্সিত মার্গে সুখে অবস্থিতি করিতেছে, উপদেশ-কুশল শ্রেষ্ঠতর বাগ্মীরা নানা প্রকার যুক্তি ও উদাহরণের দ্বারা রুচির পরিবর্ত্তন সাধন করিয়া তাহাদিগের প্রবৃত্তিকে মার্গান্তরে পরিচালিত করিতেছেন। বিজ্ঞ ব্যক্তিদিগের উপদেশ চিরকালই অজ্ঞদিগের শিরোধার্য্য, কিন্তু বিচিত্র কর্ম্মপ্রবাহ বশতঃ, অমূল্য উপদেশ সকল রুচির অনুকূল না হওয়াতে সময় সময় প্রতিহত হইয়া যাইতেছে।

যে বিষয় যিনি অত্যন্ত উত্তম রূপে অবগত, সেই বিষয়ে তিনিই প্রকৃত উপদেষ্টা। সেই উপদেষ্টা লক্ষণের সম্পূর্ণ অনুবর্ত্তন করিয়াই যে সকলে শ্রোতৃসমাজে অবতরণ করিয়া থাকেন, এরূপ নহে। পূর্ব্বে, লিখিবার বা বলিবার পূর্ব্বে, বক্তব্য বিষয়ের প্রয়োজন, অভিধেয় ও সম্বন্ধ বলিবার প্রথা ছিল। এক্ষণ সে রীতি উঠিয়া যাওয়াতে, আমার ন্যায় অনেকে জিগীষোপহত হইয়া বৃথা মুখ ব্যাদান বা লেখনী ধারণ করিয়া থাকেন। কাল দোষে উপদেশ্যের অপেক্ষা উপদেষ্টার সংখ্যা অতিশয় বাড়িয়া গিয়াছে; লোকের উপকার যত হউক বা না হউক, আমরা বলিতে পারিয়াই কৃতার্থ। লোকে আগ্রহ করিয়া আমার কথা শুনিতেছে কি না, সে তুচ্ছ বিষয়ের প্রতি আমার দৃষ্টি নাই, শিশুকে জোর করিয়া দুদ খাওয়াইবার মত আমি কল্যাণ বর্ষণে বদ্ধপরিকর।

এরূপ অবস্থায় উপদেশ্যগণ স্বভাবতঃ কেহ কেহ স্তম্ভিত ও কেহ কেহ একেবারে দিশাহারা হইয়া পড়িয়াছেন। কেহ কেহ বলেন, এই সকল স্বচ্ছন্দজাত গুরুদিগের হাত হইতে আমাদিগের পরিত্রাণের উপায় কি? যে সকল গুরু কোন প্রতিদান না পাইয়া, কোন প্রত্যাশা না করিয়া, বচনামৃত-সিঞ্চনে ব্যাকুল, তাঁহারা বস্তুতঃ সাধারণের সময়াপহারী সখের গুরু কি না, ইহা ইদানীং একটা গুরুতর বিবেচনার বিষয় হইয়া দাঁড়াইয়াছে।

ঈশ্বর চিরকালই দিল্লীর লাড্ডু, কিন্তু লাড্ডু হইয়াও তিনি উত্তমরূপে আত্মরক্ষা করিতে পারেন নাই। কারণ, আমরা সর্ব্বদাই নিরাপদে তাঁহার প্রতি বাণ বর্ষণ করিতেছি। সংপ্রতি আমরা এক জন আবিষ্কার করিয়াছি এবং তাঁহার অনুকূলে কোন প্রথিত নামা মনীষীর উক্তি দর্শাইতে পারিয়াছি যে, "ঈশ্বর সর্ব্বশক্তিমান

বলিয়া প্রচার থাকিলেও, বাস্তবিক পক্ষে তাঁহাতে সর্ব্বশক্তির সত্তা নাই। তিনি সৃষ্টি স্থিতি প্রলয় সম্বন্ধে সর্ব্বশক্তিমান হইলেও আত্মস্বরূপের অন্যথা করিতে পারেন না।”

সর্ব্বশক্তিমান শব্দের প্রকৃত অর্থ এই যে, “সৃষ্টি লীলা সম্বন্ধে তাঁহার ক্ষমতার সীমা নাই, কিন্তু তাঁহার আত্মস্বরূপ বিনাশ করিবার ক্ষমতা আছে, এরূপ স্বীকার করিলে ঈশ্বরে, ঈশ্বরত্ব থাকে না, এমন কি নাস্তিক হইতে হয়।”

যাঁহাকে ইউরোপীয়েরা গড বলিয়া উপাসনা করেন, মুসলমানেরা আল্লা বলিয়া ভজনা করেন, হিন্দুরা ঈশ্বর বলিয়া সেবা করেন, তিনিই বক্তার উপাস্য দেবতা হইলে, ইহা নিশ্চয়ই একটা লোমহর্ষণজনক আবিষ্কার! এ পর্য্যন্ত পৃথিবীর কোন জাতি ইহা অবগত আছে কি না, সন্দেহ!!!

পাশ্চাত্যগণ ভ্রমে পড়িয়া তাঁহাকে অমনিপোটেণ্ট নাম দিয়াছেন, মুসলমানেরা আল্লাহো আকবর বলিয়া বৃথা তাঁহার আজান দেন, এই সকল লোকেরা এই অভিনব আবিষ্কার শুনিলে পুলকে আমাদের বাড়ীতে পুরস্কার দিতে আসে কি না, তাহারই বা নিশ্চয় কি? যাঁহারা মোহ বশতঃ ভগবানকে প্রাণের সহিত সর্ব্বময় বলিয়া সম্বোধন করিয়াছেন, তাঁহাদিগের মনে আজ বজ্রাঘাত উপস্থিত হইয়াছে; আর যদি বক্তার নিজের ঈশ্বর বা ব্রহ্ম এরূপ হয়েন, তবে আমরা সংক্ষেপে এই মাত্র বলিতে পারি যে, ইনি ঋষিদিগের বেদান্ত প্রতিপাদ্য ব্রহ্ম নহেন, কারণ “হেয়ত্বাবচনাচ্চ” সূত্রের দ্বারা তাঁহারা ভগবানের কোন হেয়ত্বসূচক বাক্য বেদে পান নাই বলিয়া জানা যায়।

কোন ১ম শ্রেণীর ম্যাজিষ্ট্রেটকে ২য় শ্রেণীর ম্যাজিষ্ট্রেটে অবনত করিলে তাহার ক্ষোভের সীমা থাকে না। আমরা যাহা করি, তাহা যদি ব্রহ্মের জানিবার ক্ষমতা থাকে, তবে তিনিও আজ সর্ব্বশক্তিমান্ পদ হারাইয়া ঘোর শোকে মগ্ন, করিবেন কি? তাঁহার দেহ নাই, আমরা বাক্‌ লেখনী সম্পন্ন দেহবান্ বীর, নিরাকার তিনি, তাঁহার কি সাধ্য আমাদিগকে প্রকৃতিস্থ করেন!

ঈশ্বর ত এইরূপ হইলেন; তাহাতে কতকগুলি বিষয় বিবেচ্য আছে। তিনি যখন সৃষ্টি-স্থিতি-প্রলয় বিষয়ে সর্ব্বশক্তিমান ও অনন্ত বলিয়া বিখ্যাত, তখন এই সৃষ্ট্যাদি হইতেছে কোথায়? তাঁহার সেই নিজের অপরূপ গায়ের উপর, না গায়ের বাহিরে? আর এই সৃষ্ট্যাদি হইতেছে কি উপাদান দ্বারা? যে উপাদান দ্বারা তাঁহার অপূর্ব্ব নিজ দেহ গঠিত, তাহাই দিয়া, না যাহা তাঁহাতে সূক্ষ্মরূপেও কখনও ছিল না, তাহা দিয়া? “একমেবাদ্বিতীয়ং” “সর্ব্বংখল্বিদংব্রহ্ম” এ সকল উক্তির অর্থ কি? ইহা কি ঋষিদিগের প্রলাপ না বাক্‌জাল? “অনবস্থিতের সম্ভাবাচ্চ নেতবঃ” বেদান্তের এ সূত্রের অর্থ কি?

আমার মস্তকে যাঁহারা চরণ সমর্পণ করেন না, এরূপ পণ্ডিতগণের যুক্তি প্রতিহত হইয়াছে, সুতরাং আমি আর ইহাতে কি বলিব? যিনি সত্যস্বরূপ ও জ্ঞানস্বরূপ, যিনি দেশ কাল স্বরূপতঃ অনন্ত, যাঁহার জ্ঞানের কেশাগ্রের শতভাগের এক ভাগ পাইয়াছি বলিয়া আজ শিশুর কোলে বসিয়া বাবার দাড়ী উপড়াইবার ন্যায় তাঁহার শক্তি সকল অপহরণ করিতে উদ্যত হইয়াছি, আমাদের বাতুলতায় তাঁহার কিছুই আইসে যায় না।

সাত্ত্বিকভাবেতে যিনি প্রকাশ স্বরূপ, রাজসিক ভাবেতে যিনি ক্রিয়াস্বরূপ ও তামসিক ভাবেতে যিনি অর্থস্বরূপ, সেই ব্রহ্মা বিষ্ণু শিবের হৃৎসরোজ বিহারীর বালকের উপহাসে হানি কি? পিতৃদত্ত অস্ত্রের দ্বারা কোন পুত্র যেরূপ পিতৃহত্যা করে, তেমনি আমরা আজ তাঁহারই বিচারশক্তি দ্বারা তাহারই অক্ষমতা সকল আবিষ্কার করিতেছি। আমাদের ন্যায় দুর্বিনীত ভক্তের তিনি চিরকালই দুষ্প্রাপ্য। গুণ হইতে উত্থিত শরের ন্যায় নিজ দোষেই আমরা ক্রমশঃ তাহা হইতে দূরে নিক্ষিপ্ত হইতেছি।

গিরিক্ষিপ্ত লোষ্ট্র যেমন গিরি না ভগ্ন করিয়া ক্ষেপককেই আহত করে, তদ্রূপ, সেই বিশ্বপিতার দোষ অন্বেষণ করিয়া আমরাই মরিতেছি, তাঁহার কিছুই হইতেছে না। এই প্রকার অক্ষমতা নির্দ্দেশ দ্বারা ব্রহ্মের মহিমার লাঘব করা হয় কি না, তাহা প্রত্যেকের আত্ম প্রত্যয়-সিদ্ধ। নিম্ব খাইয়া যদি কেহ বলেন, ইহা আমার চিনির ন্যায় মিষ্ট লাগিতেছে, তাহা হইলে সেই ব্যক্তি অত্যন্ত সত্যবাদী হইলেও, আমরা তাঁহাকে রোগাক্রান্ত বলিয়া নিশ্চয় করিতে পারি, সর্ব্বশক্তিমত্তার স্থানে অসর্ব্বশক্তিমত্তা স্থাপিত হইলে যদি তাঁহার মাহাত্ম্য কীর্ত্তন করা হয়, তবে পণ্ডিতকে মূর্খ সাব্যস্ত করিতে পারিলে তাহার স্তব হয় না কেন? যশোলিপ্সার পাল তুলিয়া দিয়া আমরা যে কোন্ তামস সাগরে যাইতেছি, তাহার ঠিকানা নাই। "মহাজনো যেন গতঃ স পন্থা" এ উপদেশের যদি কোন সার থাকে, তবে সে নিশ্চয়ই আমাদের ন্যায় বিকৃত মস্তিষ্ক পথভ্রষ্ট দুর্ব্বলদিগের জন্য।

আমাদের সামর্থ্য যদিও গণ্ডূষ মধ্যস্থ সফরীর ন্যায়, তথাপি আর একটা গুরুতর বিষয় চিন্তা করা উচিত যে, জ্ঞানের সহিত শক্তির সম্বন্ধ কি, তাঁহাকে সর্ব্বশক্তিমান নহেন বলিলে তাহার সর্ব্বজ্ঞতার হানি হয় কি না। ঋষিরা বলেন শক্তি "শক্তিমতোরভেদ" কিন্তু ঋষিদিগকে তত্ত্বজ্ঞ বলিয়া স্বীকার করিতে হয় ত আমরা সকলে প্রস্তুত নহি। তবে ইহা আমরাও বিচার দ্বারা প্রত্যক্ষ বুঝিতে পারিতেছি যে "আমি নাই" "আমি কিছুই জানিনা" "আমি পরিমিত" "আমি দুঃখী" এই সকল জ্ঞান অসর্ব্বশক্তি সম্পন্ন ঈশ্বর ধারণ করিতে অপারগ, অতএব সর্ব্বজ্ঞতা তাঁহাতে থাকিতে পারিতেছে না। তিনি চির জ্ঞানময়, কিন্তু পূর্ণ জ্ঞানময় কি খণ্ড জ্ঞানময়, তাহা নির্ণয় করা আবশ্যক। খণ্ড জ্ঞানময় হইলে যে অনন্ত জ্ঞানময় হইতে পারেন না, ইহা বোধ হয় সর্ব্ববাদী সম্মত হইতে পারে। যাহা হইতে সর্ব্বশক্তিমত্তা সর্ব্বজ্ঞতা পলায়িত, এরূপ খঞ্জ ঈশ্বরকে উপাসনা করিতে লোকের প্রবৃত্তি হইবে কেন? এরূপ ঈশ্বর মুক্তি প্রদান করিতে পারেন কিরূপে? যে যে অবস্থায় আমরা মূর্খতার পঙ্কে ডুবিয়া রহিয়াছি, ঠিক সেই সেই অবস্থায় নিজে না নামিতে পারিলে তুলিতে পারাও তাহার পক্ষে কঠিন দেখিতেছি। গীতার "যে যথা মাংপ্রপদ্যন্তে তাং স্তথৈব ভজাম্যহং" এ উক্তিও ত হাস্যাস্পদ হইয়া উঠে দেখিতেছি।

তিনি যে সৃষ্টি স্থিতি প্রলয়ে সর্ব্বশক্তিমান তাহা কিরূপ? আমরা শুনিয়াছি, ঐ ৩টী ব্যাপার ভিন্ন তাহার আর কোন কাজই নাই, উহা দ্বারাই তাহার সর্ব্বশক্তিমত্তা প্রমাণিত হইয়া থাকে। ঋষিরা বেদান্তে "সর্ব্বধর্ম্মোপ পত্তেশ্চ" দ্বারা তাহার

সর্ব্বশক্তিমত্তা স্বীকার করিয়াছেন। জীব কখনও ব্রহ্ম হইতে পারেন না, ইহাও একটী নূতন কথা, কিন্তু জীব কি তপস্যা প্রভৃতি আচার দ্বারা উন্নতিও করিতে পারেন না? এক জন পৌত্তলিক সমাজের কোন ব্যক্তি দীক্ষা গ্রহণ দ্বারা জীবনের মার্গান্তর যদি আশ্রয় করেন, তাহাতে তাহার উন্নতি করা হইল বলা যাইতে পারে কি না? যদি জীবের কোন উন্নতির অবস্থা স্বীকার করেন, তবে সেই উন্নতি কত দূরে গিয়া থামিবে, তাহার একটা দুর্লংঘ্য সীমা আমাদিগকে দেখাইয়া দিউন। আর সেই সীমার রচয়িতা, রক্ষক ও প্রযোক্তা কে? বেদান্তের "মুক্তোপসৃপ্যত্ব ব্যপদেশাৎ" সূত্রের অর্থ কি?

পরমেশ্বরকে আমরা দয়াময় বলিয়া স্বীকার করি, কিন্তু দয়ার সঙ্গে বাধিয়া কি কি গুণ সমাগত হয়, তাহা আমরা বুঝি না। উঁহা তপোবল আশ্রয় ব্যতিরেকে স্বয়ং কেহ বুঝিতে পারে না। বুঝিতে পারিলে শুদ্ধ তত্ত্বময় শঙ্করকে অবমাননা করিতাম না।

ধ্যান সম্বন্ধে ইদানীং নানা প্রকার কথা শুনিতে পাই। আধুনিক পণ্ডিতেরা বলেন, স্থূল ধ্যান অপেক্ষা সূক্ষ্ম ধ্যান সহজ, কিন্তু চন্দ্রমৌলির ন্যায় ধ্যানতত্ত্ব বিশারদ সাধনা-প্রবীণ ধীর মহাপুরুষ ত্রিজগতে কে আছেন? তিনি বলিয়াছেন—

মহানির্ব্বাণ

"ধ্যানন্তু দ্বিবিধং প্রোক্তং স্বরূপারূপ ভেদতঃ
অরূপং তব যদ্ধ্যানং অবাংমনসগোচরং
অব্যক্তং সর্ব্বতোব্যাপ্তমিদমিথং বিবর্জ্জিতং
অগম্যং যোগিভির্গম্যং কৃচ্ছ্রৈর্বহু সমাধিভিঃ
মনসো ধারণার্থায় শীঘ্রং স্বাভিষ্ট সিদ্ধয়ে
সূক্ষ্ম ধ্যান প্রবোধায় স্থূল ধ্যানং বদামিতে॥"

গীতায় ভগবান বলেন—

ক্লেশোঽধিকতর স্তেষামব্যক্তা সক্তচেতসাং
অব্যক্তাহি গতির্দুঃখ দেহ বদ্ভিব্ বাপ্যতে।

শিবগীতায় শিব বলেন—

এবং মনঃ সমাধায় সংযতোমনসিদ্ধিজঃ
অথ প্রবর্ত্তয়েচ্চিত্তং নিরাকারে পরাত্মনি!

ভগবতী গীতায় বলেন

"তস্মাৎস্থূলং হিমেরূপং মুমুক্ষুঃ পূর্ব্বমাশ্রয়েৎ"

এইত শাস্ত্র, জানিনা ইঁহারা ভ্রান্ত, কি প্রাচীন মহাত্মারা ভ্রান্ত। তাঁহারা উপস্থিত থাকিলে আজ আমাদের বক্তৃতা শুনিয়া নিশ্চয়ই বলিতেন "অমৃতং বাল ভাষিতং।" মূর্খ আমরা সেই সকল শাশ্বত পুরুষগণের নিকট বারংবার ক্ষমা প্রার্থনা করি।

শ্রীগঙ্গেশচন্দ্র বন্দ্যোপাধ্যায়।

# মঙ্গলময়ের রাজ্যে অমঙ্গল কেন ? (২)

অন্যান্য বিষয়ের ন্যায় নীতি সম্বন্ধেও ক্রমোন্নতি প্রতিপন্ন হইয়াছে। কোন কোন সুপণ্ডিত ও বুদ্ধিমান্ ব্যক্তি মানবজাতির ইতিবৃত্তে নীতির ক্রমোন্নতি দেখিতে পান না। তাঁহারা বলেন, প্রাচীন কালে নীতি সম্বন্ধে যে অবস্থা ছিল, এখনও তদনুরূপ। কিন্তু অভিনিবিষ্ট চিত্তে জগতের ইতিহাস আলোচনা করিলে, এ কথা সত্য বলিয়া প্রতীত হয় না। এস্থলে এ বিষয়ের বিস্তৃত আলোচনা সম্ভব নহে। তথাচ নীতির যে ক্রমোন্নতি হইতেছে, ইহা প্রদর্শন করিবার জন্য দুই একটি দৃষ্টান্ত প্রদর্শন

করিতেছি। হার্বার্ট স্পেন্সর প্রভৃতি মহাপণ্ডিতগণ অসভ্য জাতি সকলের বিবরণ হইতে ইহা নিঃসংশয়ে প্রতিপন্ন করিতেছেন যে, মনুষ্যের আদিম অবস্থায় দাম্পত্যসম্বন্ধ ছিল না। বিবাহের প্রথা সভ্যতার উন্নতির সঙ্গে সঙ্গে ক্রমে প্রচলিত হইয়াছে। স্পেন্সর এত দূর পর্য্যন্ত প্রদর্শন করিয়াছেন যে, অনেক আদিম অবস্থার নর নারীর মধ্যে সম্পর্কবিরুদ্ধ স্ত্রীপুরুষসহযোগ দোষ বলিয়া গণ্য ছিল না বা হয় না। বিবাহপ্রথা ও তৎসম্বন্ধীয় নীতি মানবের ক্রমোন্নতির সঙ্গে সঙ্গে বিকসিত হইয়াছে। স্পেন্সর প্রদর্শন করিয়াছেন যে, প্রথমে বিবাহ প্রথা ছিল না। তৎপরে ক্রমোন্নতির ফলস্বরূপ নরনারী উভয়জাতিসম্বন্ধেই বহুবিবাহ প্রথা প্রচলিত হইল। ক্রমে অধিকতর উন্নতির সঙ্গে সঙ্গে এক স্ত্রী বা এক পুরুষে দাম্পত্য সম্বন্ধ বদ্ধ হইতে লাগিল। সভ্যতার গতি, এক ব্যক্তির সহিত বিবাহ বন্ধনের দিকে। এক্ষণে সুসভ্য জগতে বহু বিবাহ প্রথা প্রায় প্রচলিত নাই। স্ত্রী পুরুষ উভয়েই একগত হইয়া দাম্পত্যসম্বন্ধ রক্ষা করেন। মহাভারতের শ্বেত কেতুর গল্প স্পেন্সরের কথা সমর্থন করিতেছি।

প্রাচীন রোমনগরে যে গ্ল্যাডিয়েটরদিগের খেলা ছিল,—দুর্ভাগ্য ক্রীতদাসগণ বাধ্য হইয়া ব্যাঘ্রাদি হিংস্র জন্তুদিগের সহিত যুদ্ধ করিতে গিয়া প্রাণ হারাইত,—উহা খ্রীষ্টধর্ম্ম প্রচারের সঙ্গে সঙ্গে বিলুপ্ত হইয়া গেল। একজন সাধু খ্রীষ্টিয়ানের আত্মত্যাগে এই ভয়ঙ্কর কদাচার চিরদিনের জন্য পরিত্যক্ত হইল। যাঁহারা গ্লাডিয়েটারের খেলায় আমোদ পাইতেন,—উহা নীতি বা ধর্ম্মবিরুদ্ধ বলিয়া স্বপ্নেও মনে করিতেন না,—এক্ষণে তাঁহাদেরই বংশসম্ভূত নরনারীগণ ইতিহাসে উহার বৃত্তান্ত পাঠ করিয়া শিহরিয়া উঠেন, সংসার হইতে এই অমানুষিক কার্য্য উঠিয়া গিয়াছে বলিয়া আনন্দ প্রকাশ করেন।

যে দাসত্ব প্রথা মহাপাপ বলিয়া সুসভ্য জগৎ হইতে বিদূরিত হইয়াছে,—মনুষ্য আপনার স্বাভাবিক স্বাধীনতাবিবর্জ্জিত হইয়া, ক্রীতদাস হইয়া, গো মেষের ন্যায় মনুষ্যের সেবা করিবে, ইহা বর্ত্তমান সুসভ্য জগতের চক্ষে নীতি ও ধর্ম্মবিরুদ্ধ, একান্ত গর্হিত কার্য্য। কিন্তু দাসত্ব প্রথা,—মনুষ্যকে ক্রীতদাস করিয়া রাখা যে অন্যায় কার্য্য, ইহা প্রাচীন কালে কোন দেশে কেহই মনে করিতেন না। প্রাচীন ধর্ম্মশাস্ত্র সকলে দাসত্ব প্রথার বিরুদ্ধে বিন্দু বিসর্গও দেখিতে পাওয়া যায় না। বরং অনেক স্থলে উক্ত প্রথার স্বপক্ষে অনেক কথা দেখা যায়। খ্রীষ্টধর্ম্মের প্রধান প্রচারক মহাত্মা সেণ্টপল, একজন ক্রীতদাস খ্রীষ্টিয়ান হইলে তাহাকে তাহার প্রভুর নিকট গমন করিতে পুনর্ব্বার আদেশ করিয়াছেন। সেণ্ট পলের ন্যায় একজন মহাপুরুষের মুখ হইতেও দাসত্ব প্রথার বিরুদ্ধে একটী শব্দও নির্গত হয় নাই। কেবল ধর্ম্মশাস্ত্র নহে, প্রাচীন সাহিত্যের মধ্যেও দাসত্ব প্রথার নিন্দা করিয়া কোথাও কিছু দেখিতে পাওয়া যায় না। বর্ত্তমান্ সময়ে সুসভ্য জগৎ দাসত্ব প্রথাকে যে একান্ত অন্যায় ও নীতি বিরুদ্ধ কার্য্য বলিয়া বিবেচনা করিতেছে; ইহা মানবের ইতিবৃত্তে নীতি সম্বন্ধীয় উন্নতির একটী উজ্জ্বলতম দৃষ্টান্ত।

ইতিহাস আলোচনা করিলে মানবজাতির নৈতিক জ্ঞানের উন্নতি বিষয়ে কোন সংশয় থাকে না! অন্য প্রকারেও এ বিষয়ের

বিচার করা যাইতে পারে। সুপ্রসিদ্ধ স্পেন্সর সাহেবের রচিত নীতিবিজ্ঞান বিষয়ক একখানি পুস্তকে নিঃসংশয়ে প্রতিপন্ন করা হইয়াছে যে, মানবের অন্যান্য বিষয়ে উন্নতির সঙ্গে সঙ্গে তাহার নৈতিক উন্নতিও সংসাধিত হইয়াছে। নৈতিক উন্নতি প্রতিপন্ন করিবার জন্য স্পেন্সর একটী যুক্তি প্রদর্শন করিয়াছেন। যাহা কিছু নীতিবিরুদ্ধ, তাহাই সমাজের অহিতকর। সুতরাং সমাজ অনেক স্থলে নীতিবিরুদ্ধ কার্য্যে বাধা দিয়া আসিতেছে, চিরদিনই চৌর্য্য, হত্যা, প্রতারণা, পরদারগমন প্রভৃতি প্রধান প্রধান দুষ্কার্য্যের শাসন করিতেছে। প্রকৃতির নিয়ম এই, যাহা ক্রমাগত বাধা পায়, তাহার বর্দ্ধনের ব্যাঘাত হয়, তাহা ক্রমে ক্রমে ক্ষীণ হইয়া পড়ে। যে সকল নীতিবিরুদ্ধ কার্য্য স্পষ্টভাবে জনসমাজের ক্ষতি করে, জনসমাজ স্বভাবতঃ তাহার বাধা দেয়, —তাহার শাসন করিতে চেষ্টা করে। সুতরাং প্রধান প্রধান নীতিবিরুদ্ধ কার্য্য ক্রমাগত বংশ পরম্পরায় বহুকালে ক্ষীণ হইয়া পড়িবেই পড়িবে। নীতিবিরুদ্ধ সুতরাং সমাজবিরুদ্ধ প্রবৃত্তি সকল সাধারণতঃ প্রশ্রয় পাইতেছে না। প্রত্যুত ক্রমাগত বাধা পাইতেছে। সুতরাং প্রাকৃতিক নিয়মানুসারে সে সকল ক্রমশঃ দুর্ব্বল হইয়া যাইবেই যাইবে। অল্প দিনের মধ্যে তাহা স্পষ্টভাবে বুঝা যায় না। কিন্তু বহুকালে, পরিণামে দুষ্প্রবৃত্তি ও দুষ্প্রনীতির হ্রাস একটী নিসংশয় সত্য।

দুর্নীতি যেমন ক্রমশঃ হ্রাস হইবেই হইবে, সেইরূপ সুনীতিও নিশ্চয় উন্নতি লাভ করিবে বা করিতেছে। যেমন, যাহা বাধা পায় তাহা ক্রমশঃ ক্ষীণ হইয়া যায়, সেই রূপ, যাহা উৎসাহ পায়, তাহা ক্রমশঃ বর্দ্ধনশীল হয়। একটি বৃক্ষ প্রতিকূল অবস্থার মধ্যে থাকিলে ক্রমে শুকাইয়া নষ্ট হইয়া যায়; অনুকূল অবস্থার মধ্যে থাকিলে উহা উন্নত ও বর্দ্ধিত হয়। সেই রূপ, মানবের যে সকল প্রবৃত্তি ও তজ্জনিত ব্যবহার বাধা ও প্রতিবন্ধক প্রাপ্ত হয়, পদে পদে সামাজিক শাসনে সঙ্কুচিত হইয়া পড়ে, তাহা বৃদ্ধি প্রাপ্ত না হইয়া ক্রমে দুর্ব্বল হইয়া যায়। আর যে সকল প্রবৃত্তি ও তজ্জনিত ব্যবহার জনসমাজের নিকট হইতে উৎসাহ পায়, তাহা ক্রমশঃ বর্দ্ধিত ও উন্নত হইতে থাকে। সৎপ্রবৃত্তি ও সৎকার্য্য জনসমাজের পক্ষে হিতকর। সুতরাং জনসমাজ উহার আদর করে। সৎকার্য্যশীল ব্যক্তিকে উৎসাহ দেয়। সুতরাং নৈতিক প্রবৃত্তি বা জনসমাজের পক্ষে হিতকর প্রবৃত্তি ক্রমশঃ উৎসাহ ও আদর প্রাপ্ত হইয়া উন্নত ও বর্দ্ধিত হইতে থাকে। পরস্বাপহরণে প্রবৃত্ত হও, জনসমাজ তোমার প্রতি খড়্গহস্ত হইবে। পরোপকার ব্রত অবলম্বন কর, সকলে তোমাকে আদর করিবে, তোমার কার্য্যে উৎসাহ দান করিবে। সাধারণতঃ দুর্নীতি ও সুনীতি সম্বন্ধে এই প্রকার হইয়া আসিতেছে। সুতরাং প্রতিবন্ধক প্রাপ্ত হইয়া দুর্নীতির গতি বিনাশের দিকে, সুনীতির গতি উন্নতির দিকে। বহু কালে (in the long run) পরিণামে সুনীতির জয় ও দুর্নীতির পরাজয় হইবেই হইবে। সত্যযুগ আমাদের পশ্চাতে নহে,—সম্মুখে। দুর্নীতি ক্রমশঃ কমিতেছে, সুনীতির উন্নতি হইতেছে, ইহা ঈশ্বরপ্রতিষ্ঠিত প্রাকৃতিক নিয়মের ফল। সুতরাং অন্যান্য বিষয়ের ন্যায় নীতি সম্বন্ধেও পরমে-

...রে মঙ্গলাভিপ্রায় সুস্পষ্ট প্রতিপন্ন ...তেছে।

পরমেশ্বর এই তিন প্রকারের কোন ...কার অবশ্য হইবেন। হয় তিনি নিষ্ঠুর ...তুল্য উদাসীন, নতুবা দয়ালু। জগৎ-কার্য্য পর্য্যালোচনা করিলে তাঁহাকে নিষ্ঠুর বলা কি সঙ্গত হয়? যখন তিনি জগৎকে এমন করিয়া সৃষ্টি করিয়াছেন, এমন ভাবে চালাইতেছেন যে জগৎ ক্রমশঃই কল্যাণের দিকে ধাবিত হইতেছে তখন কেমন করিয়া বলিব যে তিনি নিষ্ঠুর? তাঁহাকে কি উদাসীন বলিতে পারি? যখন দেখিতেছি যে, এই সুবিশাল ব্রহ্মাণ্ডের ক্ষুদ্র বৃহৎ সকল কার্য্য সুনিয়মে ও সুশৃঙ্খলায় সম্পন্ন হইতেছে, কোন বিষয়ের শৃঙ্খলা বা নিয়ম সম্বন্ধে কোন ত্রুটি লক্ষিত হয় না,—আশ্চর্য্য সুপ্রণালীতে সমগ্র জগতের কার্য্য সম্পন্ন হইতেছে, তখন তাঁহাকে উদাসীন কেমন করিয়া বলিব? অতি ক্ষুদ্র কীটাণু, যাহার কোটী কোটীটা একত্র হইলে একটা বালুকা কণাও হয় না, যিনি তাহাদেরও প্রত্যেকের প্রতি দৃষ্টি রাখিয়াছেন, তাহাদের অতি ক্ষুদ্র দেহের ক্ষুদ্রতম অঙ্গ প্রত্যঙ্গকে সুনিয়মে পরিচালিত করিতেছেন, তাহাদিগকেও সুনিয়মে আহার যোগাইতেছেন, তাহাদেরও সুখসাচ্ছন্দের উপায় বিধান করিতেছেন, তখন কেমন করিয়া তাঁহাকে উদাসীন বলিব? হয় তিনি নিষ্ঠুর, নতুবা উদাসীন, নতুবা দয়ালু। কিন্তু তাঁহাকে নিষ্ঠুর ও উদাসীন বলা যখন যুক্তিযুক্ত হইল না, তখন তাঁহাকে দয়াময় বলিতেই হইবে।

এস্থলে কেহ বলিতে পারেন যে, তাঁহাকে দয়াময় বলিয়া স্বীকার করিলেও তাঁহার দয়া যে অসীম, এরূপ প্রমাণ হয় না; তাঁহার দয়ার সীমা থাকিতে পারে। একথা যুক্তিযুক্ত বলিয়া গ্রহণ করিতে পারি না। পরমেশ্বর বলিলেই জগতের আদিকরণ বুঝায়। সকল কারণের কারণ, মূলকারণ যিনি, তাঁহাকেই আমরা জগদীশ্বর বলি। সকলই তাঁহা হইতে আসিয়াছে। তিনি কারণ, আর সকলই কার্য্য। সুতরাং সকলই তাঁহার অধীন, তিনি কাহারও অধীন নহেন। তিনি স্বতন্ত্র পুরুষ। তাঁহার শক্তিতে সকল পদার্থের সৃষ্টি স্থিতি প্রলয় হইতেছে। তিনি আদিকারণ অর্থাৎ সকলের মূলে; সকলই তাঁহার কার্য্যরূপে তাহার পরে তাঁহা হইতে উৎপন্ন। তাঁহার অগ্রে কিছু নাই। সুতরাং এমন কিছু নাই, যাহা তাঁহাকে বাধা দেয়, তাঁহার শক্তিকে প্রতিহত করে, সীমাবদ্ধ করে। কেবল শক্তি বলিয়া কেন, এমন কিছুই থাকিল না, যাহা তাঁহার কোন স্বরূপলক্ষণকে বাধা দেয় বা সীমাবদ্ধ করে। সীমাবদ্ধ আদি কারণ, ত্রিকোণবৃত্তের ন্যায় অসম্ভব কথা।

জগতে এমন অনেক দুঃখ যন্ত্রণা আছে, যাহার মধ্যে আমরা মঙ্গলময়ের মঙ্গলাভিপ্রায় বুঝিতে পারি না। আমাদিগের ক্ষুদ্র পরিমিত বুদ্ধিতে জগতের সকল কার্য্যের তাৎপর্য্য গ্রহণ করা কখনই সম্ভব নহে।

এই সুবিশাল ব্রহ্মাণ্ড একটী আশ্চর্য্য যন্ত্র। ইহার সকল অংশের সহিত সকল অংশের সম্বন্ধ রহিয়াছে। ইহার সকল অংশের সহিত সকল অংশ সম্বদ্ধ। আমাদের ক্ষুদ্র জ্ঞানে তাহা অল্পই প্রকাশিত হয়। কত যোজন দূরে চন্দ্র, অথচ তাহার

শক্তিতে নদী সমুদ্রে জোয়ার উপস্থিত হইতেছে। কত যোজন দূরে চন্দ্র, অথচ তাহার সহিত নরদেহের কেমন নিকট সম্বন্ধ। জ্বর ও বাত রোগে, অমাবস্যা ও পূর্ণিমায় কষ্ট ভোগ করিতে হয়। চন্দ্র ত আমাদের কত নিকটে। অচিন্তনীয় দূরবর্ত্তী নক্ষত্রেরও সহিত পৃথিবীর সম্বন্ধ রহিয়াছে। সেই সম্বন্ধ বিজ্ঞান কিছু কিছু আমাদিগকে বুঝাইয়া দিতেছেন। কিন্তু মনুষ্য এপর্য্যন্ত যাহা বুঝিতে পারিয়াছে, তাহা অতি সামান্য। এই সামান্য জ্ঞান লইয়া জগদীশ্বরের কার্য্যের সমালোচনা করা কি সামান্য স্পর্দ্ধার কথা! কোন মূর্খ লোক কোন কলের একটা চক্র দেখিয়া যদি বলে, ঐ চক্রটা কলের এই স্থানে না থাকিয়া ঐ স্থানে থাকিলে ভাল হইত, তবে তাহার কথা নির্ব্বোধের অসার কথা বলিয়া কি অগ্রাহ্য হইবে না? সেইরূপ জগৎ কার্য্যের সমালোচনা করিতে গিয়া যাঁহারা বলেন, ইহা এই রূপ না হইয়া ঐ রূপ হইলে ভাল হইত, তাঁহাদের কথাও কি অসার বলিয়া অগ্রাহ্য হইবার যোগ্য নহে? যদি একটী সুন্দর ছবির এক অংশ হস্ত দ্বারা ঢাকিয়া অপর অংশ আপনাদিগকে দেখাই, তাহা হইলে কি আপনারা বলিতে পারেন যে ঐ ছবিটী কেমন? সামঞ্জস্যে সৌন্দর্য্য হয়। সুতরাং ছবিটীর সকল অংশের সামঞ্জস্য অনুভব করিতে না পারিলে, উহার সৌন্দর্য্য বুঝিতে পারা সম্ভব নহে। সেইরূপ জগৎ কার্য্যের প্রত্যেক অংশের সহিত প্রত্যেক অংশের সম্বন্ধ ও সামঞ্জস্য যখন আমরা বুঝি না, তখন জগৎকার্য্যের সমালোচনা করিয়া তাহার দোষ প্রদর্শন করিতে সাহস করা কি মহানির্ব্বোধের কার্য্য নহে?

আংশিক দর্শনে প্রকৃত জ্ঞানলাভ হয় না। জগৎ-কার্য্য সম্বন্ধে আমরা অতি ক্ষুদ্রাংশ মাত্র দেখিতে পাই। সুতরাং জগৎ-কার্য্য সম্বন্ধে মানবের জ্ঞান অতি সামান্য মাত্র। নিকটে হস্তী আসিয়াছে শুনিয়া পাঁচ জন অন্ধ হস্তী দেখিতে গেল। অন্ধ কেমন করিয়া হস্তী দর্শন করিবে? তাহারা হাত বুলাইয়া হস্তী দেখিল। তৎপর স্বস্থানে ফিরিয়া আসিয়া পরস্পরকে জিজ্ঞাসা করিল, বল দেখি ভাই, হস্তী কেমন দেখিলে? কেহ বলিল হস্তী স্তম্ভের মত, কেহ বলিল হস্তী চামরের মত, কেহ বলিল কুলার মত, এবং কেহ বলিল হস্তী ঢাকাই জালার মত। এইরূপ মতভেদ উপস্থিত হওয়াতে তাহাদের মধ্যে ঘোরতর বিতণ্ডা উপস্থিত হইল, প্রত্যেকে আপনার মতকে নিশ্চয় সত্য জানিয়া উৎসাহের সহিত তর্ক করিতে লাগিল। বাস্তবিক কথা এই, প্রত্যেকেরই আংশিক দর্শন। সুতরাং কেহই প্রকৃত জ্ঞানে উপনীত হইতে পারে নাই। যে হস্তীর পদ দেখিয়াছে, সে বলিতেছে, হস্তী স্তম্ভের মত, যে লাঙ্গুল দেখিয়াছে, সে বলিতেছে চামরের মত, যে কর্ণ দেখিয়াছে, সে বলিতেছে কুলার মত এবং যে উদর দেখিয়াছে, সে বলিতেছে, ঢাকাই জালার মত। বাস্তবিক হস্তী উক্তরূপ কোন পদার্থের মতই নহে। যিনি হস্তীর সকল অংশই দর্শন করেন, হস্তীর আকার সম্বন্ধে তাঁহারই প্রকৃত জ্ঞানলাভ হয়। উদর কর্ণ প্রভৃতি কোন একটী বিশেষ অঙ্গ দেখিলে সেই বিশেষ অঙ্গের জ্ঞান হয় বটে, কিন্তু হস্তীর আকার কেমন তাহা কেহ জানিতে পারে না,

...র আকার কেমন, এ প্রশ্নের প্রকৃত ...র দিতে পারে না। জগৎ-কার্য্যের ...দপি ক্ষুদ্রাংশ দর্শন করিয়া উহার দোষ ... বিচারে প্রবৃত্ত হওয়া আমাদের পক্ষে ...ান্ত নির্ব্বোধের কার্য্য। ইহা ভাল হয় ...ই, উহাতে ত্রুটি হইয়াছে, ভগবানের কার্য্য ...ন্ধে এইরূপ মতামত প্রকাশ করা ক্ষুদ্র ...ুষ্যের পক্ষে নিতান্তই বেয়াদবি।

পরমেশ্বর আমাদিগের পশ্চাৎ দিকে ...ইটা চক্ষু দিলেন না কেন—তাহা হইলে ...ম্মুখে যেমন দেখিতে পাইতেছি, পশ্চাতেও সেইরূপ দেখিতে পাইতাম? বিজ্ঞান আলোচনা করিতে গিয়া কেহ বলিতে পারেন, ঐ বিশেষ গ্রহটা ঐ বিশেষ পথে না চলিয়া অন্য পথে চলিলে ভাল হইত। ক্ষুদ্র অজ্ঞান মনুষ্যের পক্ষে বিশ্বকার্য্যের এইরূপ সমালোচনা, এইরূপ অর্থশূন্য স্পর্দ্ধা নিতান্তই হাস্যজনক।

ক্ষুদ্র কীটানুকীট মনুষ্য! তুমি এ অনন্তের এক ক্ষুদ্র অংশ মাত্র দেখিয়া তাঁহার সৃষ্টি লীলার প্রকৃত মর্ম্ম কি বুঝিবে? ব্রহ্মাণ্ডের প্রত্যেক অংশের সহিত প্রত্যেক অংশের যোগ। কোটী কোটী যোজন দূরে যে নক্ষত্র, তাহার সহিত আমাদের সম্বন্ধ। এই সুবিশাল ব্রহ্মাণ্ডযন্ত্রের প্রত্যেক অংশের সহিত প্রত্যেক অংশের সম্বন্ধ না বুঝিয়া যন্ত্রের ক্রিয়া সম্বন্ধে অভিপ্রায় প্রকাশ করিবার তোমার অধিকার কি? যখন তুমি জগৎকার্য্যের এক ক্ষুদ্রাদপি ক্ষুদ্রাংশেরও প্রকৃত তত্ত্ব বুঝিতে পার না, তখন কোন্ সাহসে পরমেশ্বরের কার্য্যের দোষ গুণ বিচার করিতে যাও?

মানুষ না বুঝিয়া এমন অনেক কথা বলে, যাহাতে ঘোরতর নির্ব্বুদ্ধিতাই প্রকাশ হয়। কিন্তু জগতের মধ্যে যাঁহারা জ্ঞানী বলিয়া চির প্রসিদ্ধি লাভ করিয়াছেন, তাঁহারা কি বলিয়াছেন? মহা জ্ঞানী সক্রেটিস বলিতেন, "আমি কেবল এই বুঝি যে কিছুই বুঝি না।" মহা বৈজ্ঞানিক নিউটন কি বলিয়াছেন? বলিয়াছেন, "আমি বালকের ন্যায় বেলাভূমিতে উপলখণ্ড সংগ্রহ করিতেছি, কিন্তু জ্ঞানমহার্ণব পুরোভাগে অক্ষুণ্ণ রহিয়াছে"।

সৃষ্টিকার্য্য সম্বন্ধে আর একটী কথা এই যে, উহা এখনও পরিণত অবস্থায় উপনীত হয় নাই। বিজ্ঞান বলিতেছে যে, জগতের সংগঠন কার্য্য এখনও চলিতেছে, সৃষ্টি কার্য্য শেষ হয় নাই, পরমেশ্বরের সৃষ্টি লীলা ক্রমাগত চলিতেছে। সুতরাং উহার সমালোচনা সম্ভব নহে। পূর্ব্বে প্রতিপন্ন হইয়াছে যে, সৃষ্ট পদার্থ মাত্রেই অপূর্ণ ও অভাববিশিষ্ট হইবে। তবে পরমেশ্বর সৃষ্ট পদার্থকে উন্নতিশীল করিতে পারেন। তাহাই তিনি করিয়াছেন। জগৎ যখন আদিম অবস্থায় বাষ্পাকারে অসীম শূন্যে ঘূর্ণায়মান্ হইতেছিল, যদি কেহ সেই সময়ে জগতের অবস্থা দেখিত, সে কি ভ্রমেও মনে করিতে পারিত যে, সেই জগৎ বর্ত্তমান্ সুন্দর সুশৃঙ্খলা সম্পন্ন সুকৌশল বিশিষ্ট প্রাণ ও জ্ঞানপূর্ণ জগৎরূপে পরিণত হইবে? সেইরূপ এখন জগতের যে অবস্থা, তাহা দেখিয়া কেহ কি বুঝিতে পারে যে, ভবিষ্যতে,—শত কোটী বৎসর পরে— ইহার কেমন অবস্থা হইবে? স্থপতি যখন কোন অট্টালিকার কিয়দংশমাত্র গঠন করিয়াছে, তখন সমগ্র অট্টালিকা সম্বন্ধে সমালোচনায় প্রবৃত্ত হওয়া, চিত্রকর যখন কোন ছবির কিয়দংশ মাত্র অঙ্কিত করিয়াছে, তখন সমুদায় ছবিটী সম্বন্ধে মতামত প্রকাশ করা, যেমন অসঙ্গত ও অযৌক্তিক, সেইরূপ এই অসম্পূর্ণ, অপরিণামপ্রাপ্ত, অথচ

উন্নতিশীল জগতের সমালোচনায় প্রবৃত্ত হওয়া কি সম্পূর্ণ যুক্তিবিরুদ্ধ নহে? উন্নতিশীল বিষয়ের ভাবী অবস্থা না জানিয়া কেবল বর্ত্তমান্ দেখিয়া তাহার সমালোচনা করা নিতান্তই অসঙ্গত।

যে সকল বিশ্বাসী ভক্তজন মানবজীবনে বিধাতার হস্ত দর্শন করেন, তাঁহারা কোন আপাতপ্রতীয়মান্ অমঙ্গল দেখিলে মনে করেন যে, মঙ্গলময় পুরুষ তাহা হইতেই ভবিষ্যতে মঙ্গল উৎপন্ন করিবেন। পরমেশ্বরের কৃপায় অমঙ্গল হইতে মঙ্গল উৎপন্ন হয়, ইহাই তাঁহাদের বিশ্বাস। ভাবী বিষয় সম্বন্ধে আমরা অজ্ঞ বলিয়া তাহা দেখিতে পাই না।

এবিষয়ে একটী সুন্দর গল্প আছে। একজন রাজা সখ্ করিয়া একটী কলম কাটিতে গিয়া আপনার অঙ্গুলি কাটিয়া ফেলিলেন। তাঁহার সভাসদ্ সকলে অতিমাত্র ব্যস্ত হইয়া তাঁহার সেবায় প্রবৃত্ত হইলেন। কেহ জল আনেন, কেহ অঙ্গুলি বাঁধিয়া দেন, কেহ চিকিৎসককে ডাকিবার জন্য লোক পাঠান, এইরূপে সকলেই ব্যস্ত, সকলেই মহা দুঃখিত, কেবল রাজার প্রধান মন্ত্রী কিছুমাত্র ব্যস্ত হইলেন না। তিনি স্থির গম্ভীরভাবে আপনার কার্য্য করিতে লাগিলেন। রাজা বিরক্ত হইয়া মন্ত্রীকে বলিলেন, মন্ত্রী, তুমি বড় হৃদয়শূন্য লোক। আমার হাত কাটিয়া গিয়াছে বলিয়া সকলেই দুঃখ প্রকাশ করিতেছেন, সকলেই ব্যস্ত হইয়াছেন, কিন্তু তুমি পাষাণের ন্যায় বসিয়া আছ; তোমার হৃদয় বড়ই কঠিন। মন্ত্রী বলিলেন, মহারাজ, এবিষয়ে চঞ্চল ও ব্যস্ত হইবার কোন কারণ দেখিতেছি না। ভগবানের ইচ্ছায় এই দুর্ঘটনা হইতে বিশেষ কোন মঙ্গল উৎপন্ন হইতে পারে। রাজা এই উত্তরে সন্তুষ্ট হইলেন না। মন্ত্রীর উপরে মনে মনে ক্রুদ্ধ ও বিরক্ত হইয়া থাকিলেন। কিছুদিন পরে রাজা, মন্ত্রীকে সঙ্গে লইয়া অনেক সৈন্যসামন্ত সমভিব্যাহারে মৃগয়ায় যাত্রা করিলেন, দূর বনে একটি মৃগের অনুসরণ করিয়া সৈন্য সামন্তদিগকে হারাইয়া ফেলিলেন। কেবল মন্ত্রী তাঁহার সঙ্গে। রাজা দেখিলেন, নিকটে একটি অন্ধকূপ রহিয়াছে। মন্ত্রীর প্রতি তাঁহার আন্তরিক বিরক্তি ও ক্রোধ অদ্যাপি রহিয়াছে। তিনি ভাবিলেন, এ ব্যক্তি আমার শত্রু, ইহাকে কূপে ফেলিয়া বিনষ্ট করি। এই বলিয়া মন্ত্রীকে কূপে ফেলিয়া দিলেন। তৎপরে সৈন্যদিগের অন্বেষণে বন হইতে বনান্তরে গমন করিতে লাগিলেন। কিন্তু তাহাদের কোন সন্ধান পাইলেন না। ক্রমে রাত্রি হইল। নিবিড় গভীর অন্ধকারাচ্ছন্ন বনে তিনি একাকী। এমন সময়ে তথায় একদল দস্যু আসিল। তাহারা কালী পূজা করিয়া দস্যুবৃত্তি জন্য যাত্রা করিবে। দস্যুদলের কর্ত্তা রাজাকে দেখিয়া বড়ই আনন্দিত হইলেন। মনে করিলেন, এই ব্যক্তিকে মা কালীর নিকটে বলি দান দিলে দেবী প্রসন্ন হইয়া তাহাদিগের কার্য্যের সফলতা সম্পাদন করিবেন। এই মনে করিয়া রাজাকে বন্ধন করিয়া রাখিয়া দিল। দেবীর পূজা হইয়া গেলে বলিকে স্নান করাইয়া লইয়া আসিল। তখন দস্যুদিগের দলপতি অনুচরদিগকে বলিলেন, উহার অঙ্গ প্রত্যঙ্গ পরীক্ষা করিয়া দেখ, কোন স্থানে ক্ষত আছে কি না। ক্ষত থাকিলে মা কালী সে বলি গ্রহণ করেন না, প্রত্যুত অত্যন্ত ক্রুদ্ধ হইয়া সর্ব্বনাশ সাধন করেন। রাজার অঙ্গ প্রত্যঙ্গ পরীক্ষা করিয়া দেখা গেল যে, তাঁহার একটি অঙ্গুলিতে ক্ষত রহিয়াছে। তখন দলপতি বলিলেন, উহাকে

ছ ...৩, উহার দ্বারা আমাদের কোন ... হইবে না। তখন রাজা দস্যুহস্ত ... মুক্তিলাভ করিয়া ভাবিতে লাগিলেন ...গ্যে আমার হাত কাটিয়া গিয়াছিল, ...জন্য অদ্য প্রাণ রক্ষা হইল, নতুবা অদ্য ...হস্তে জীবন অবসান হইত। রাজা এই... ভাবিতে ভাবিতে যে কূপে মন্ত্রীকে ফেলিয়া দিয়াছিলেন, উহার নিকটে গমন করিলেন। গমন করিয়া কূপমধ্যস্থ মন্ত্রীকে ডাকিতে লাগিলেন। মন্ত্রী উত্তর করিলেন, মহারাজ, আমি ইহার মধ্যে নিরাপদে বসিয়া আছি। তখন রাজা একটি দীর্ঘ লতা ফেলিয়া দিয়া উহা ধরিয়া মন্ত্রীকে উঠিতে বলিলেন। মন্ত্রী লতা অবলম্বন পূর্ব্বক উপরে উঠিলেন। রাজা তখন যার পর নাই অনুতপ্ত হৃদয়ে মন্ত্রীর নিকট ক্ষমা প্রার্থনা করিলেন। বলিলেন, মন্ত্রি, তুমি বলিয়াছিলে পরমেশ্বর অমঙ্গল হইতে মঙ্গল উৎপন্ন করেন, অদ্য সে কথার প্রত্যক্ষ প্রমাণ প্রাপ্ত হইলাম। তখন তিনি দস্যুহস্তে পতন এবং অঙ্গুলিতে ক্ষত থাকার জন্য মুক্তিলাভের বিষয় বর্ণনা করিয়া বলিলেন, মন্ত্রি! তুমি যে বলিয়াছিলে যে, এই সামান্য দুর্ঘটনা হইতে পরমেশ্বর বিশেষ মঙ্গল বিধান করিতে পারেন, তোমার এই বাক্য অদ্য সম্পূর্ণ সফল হইয়াছে। তোমাকে ক্রোধবশতঃ কূপে নিক্ষেপ করিয়া আমি তোমার নিকটে যারপর নাই অপরাধী হইয়াছি। মন্ত্রী বলিলেন, মহারাজ, কেবল আপনি দস্যু হস্তে মুক্ত হওয়াতেই যে আমার কথা সফল হইয়াছে, এরূপ নহে। আপনি যে আমাকে কূপে নিক্ষেপ করিয়াছিলেন, উহাতেও মঙ্গল হইয়াছে। আপনার শরীরে ক্ষত আছে বলিয়া দস্যুরা আপনাকে ছাড়িয়া দিয়াছে, কিন্তু আমার শরীরে কোন ক্ষত নাই। আপনি আমাকে কূপে নিক্ষেপ না করিলে, দস্যুরা আমাকেই বলি প্রদান করিত। সুতরাং আপনি আমাকে কূপে নিক্ষেপ করাতে আমার প্রাণ রক্ষা হইয়াছে। পরমেশ্বর যথার্থই অমঙ্গল হইতে মঙ্গল উৎপন্ন করেন।

ভবিষ্যৎ সম্বন্ধে আমরা আজ অন্ধ। সেই জন্য পরমেশ্বরের অনেক কার্য্যের অর্থ বুঝিতে পারি না। মানুষের কার্য্য দেখিয়াছি বলিয়া গর্ভস্থ শিশুর অঙ্গ প্রত্যঙ্গের অর্থ বুঝিতে পারি, নতুবা মাতৃগর্ভের মধ্যে ঐ সকলের কোন উপযোগিতা নাই। আমরা ক্ষুদ্রাদপি ক্ষুদ্র, অজ্ঞানান্ধকারে অন্ধ, মহান্ পরমেশ্বরের সকল কার্য্যের তাৎপর্য্য বুঝিব আমাদের এমন সাধ্য কি? ক্ষুদ্র শিশু পিতামাতার সকল কার্য্যের অর্থ কি বুঝিতে পারে? পিতামাতা তাহার মঙ্গলের যে কার্য্য করেন, সে অনেক সময় মনে করে যে, উহা তাহাকে কষ্ট দিবার জন্যই তাঁহারা করিতেছেন। একটি গল্প আছে যে, কোন শিশু গুরু মহাশয়ের নিকট বেত্রাঘাত সহ্য করিয়া দেবতার নিকটে বলিয়াছিল, হে ঠাকুর, গুরুমহাশয় যেন মরিয়া যায়। একটি বুদ্ধিমান শিশু নিকটে দাঁড়াইয়া ছিল। সে বলিল, গুরুমহাশয় মরিলে তোমার বাবা আর একটা গুরুমহাশয় আনিয়া দিবেন, ঠাকুরের কাছে বল যেন বাবা মরিয়া যায়। পিতামাতা শিশুর মঙ্গলের জন্য যাহা করেন, অনেক শিশু মনে করে যে, উহা তাহাকে কষ্ট দিবার জন্য করা হইতেছে। কিন্তু শিশু যখন বড় হয়, তখন পিতামাতার সদভিপ্রায় বুঝিতে পারে। আমরাও যত বড় হইব,— অনন্ত উন্নতি পথে জ্ঞান ও ধর্ম্মে উন্নত হইব

ততই আমরা বুঝিতে পারিব, ততই আমরা জগতের পিতামাতার মঙ্গলাভিপ্রায় সুস্পষ্ট হৃদয়ঙ্গম করিতে সক্ষম হইব।

একদেশদর্শিতার জন্য মনুষ্য অনেক সময় প্রকৃত মীমাংসায় উপনীত হইতে পারে না। সকল বিষয়েই ইহা দেখিতে পাওয়া যায়। সমাজতত্ত্ব, বিজ্ঞান, দর্শন, কি ধর্ম্ম, সকল বিষয়েই আংশিক দর্শন একটি ভ্রান্তির কারণ। একটি গল্প আছে যে, কোন উদ্যানে পাঁচজন লোক বহুরূপী নামক একটি জন্তু বিভিন্ন সময়ে দেখিয়াছিল। বহুরূপীর বর্ণ কি, তাহাদের মধ্যে এই প্রশ্ন উঠিল। কেহ বলিল লোহিত, কেহ বলিল হরিদ্বর্ণ, কেহ বলিল পীত ইত্যাদি। মতের ভিন্নতা হওয়াতে এই কথা লইয়া তাহাদের মধ্যে বিষম বিতণ্ডা উপস্থিত হইল। পরিশেষে সেই বাগানের মালী আসিয়া তাহাদিগকে বুঝাইয়া দিল যে, বহুরূপী যেরূপ বর্ণ বিশিষ্ট পদার্থের উপরে বসিয়া থাকে, তাহার গাত্রের বর্ণও তদনুরূপ প্রতীত হয়। সুতরাং তাহাকে কোন অবস্থায় লোহিত, কোন অবস্থায় হরিৎ, কোন অবস্থায় পীত ইত্যাদি বিবিধ বর্ণ বিশিষ্ট বলিয়া বোধ হয়। বহুরূপী সম্বন্ধে যেরূপ ভ্রম ঘটিবার সম্ভাবনা, সকল বিষয়েই সেই প্রকার হইয়া থাকে।

সমগ্র প্রকৃতির গতি কল্যাণের দিকে, ইহা আমরা পরিষ্কাররূপে বুঝিতে পারি। কিন্তু বিশেষ বিশেষ অনেক স্থল বুঝি না। জ্ঞানের যত উন্নতি হইতেছে, ততই মানুষ বুঝিতেছে। প্রবলঝটিকা হইতে যে অনিষ্টাপাত হয়, তাহা দেখিয়া অজ্ঞ মনুষ্য উহাতে কেবল অমঙ্গল দর্শন করে। যাহার হৃদয় বিজ্ঞানালোকে আলোকিত হয় নাই, সে কি কখন বুঝিতে পারে যে, বজ্রাঘাতের মধ্যেও পরমেশ্বরের শুভাভিপ্রায় বিদ্যমান রহিয়াছে? ঝটিকা ও বজ্রাঘাত বায়ুকে বিশুদ্ধ করে। যে বিষ জীবের প্রাণসংহারক, তাহাই বিকারী রোগীর পক্ষে অমৃত হইয়া তাহার প্রাণরক্ষা করে। জীবনের পরীক্ষায় দেখা যায়, অনেক বিপদ সম্পদ অপেক্ষাও অনেক গুণে আমাদের কল্যাণ উৎপাদন করে। যদি উপযুক্ত পুত্রের মৃত্যুতে বুঝিতে পারি যে সংসার অসার, পরমেশ্বরই সার,—যদি সংসারের আকর্ষণ অতিক্রম করিয়া পরমেশ্বরে হৃদয় মন অর্পণ করিতে পারি, তবে পুত্রের মৃত্যু আমার পক্ষে বিপদ নহে, উহা অনেক পার্থিব সম্পদ অপেক্ষা অনন্ত গুণে কল্যাণপ্রদ। "বিপদ সম্পদ তব পদ লাভে মৃত্যু সে অমৃত সোপান।" * "দুঃখ বেশ সুখ ধরে, জীব না চিনিতে পারে, সকলই আছে তাহার মঙ্গল ছায়ায়।" † ভগবানের সৃষ্টি-লীলায় যাহা ক্ষণকালের জন্য যন্ত্রণা ও মৃত্যু উৎপাদন করে, তাহাই চিরদিনের জন্য জীবন, সুখ ও স্বাস্থ্য বিধান করে। দুঃখ পরিমিত; কিন্তু তাহার গতি অনন্ত সুখের দিকে। দুঃখ ক্ষণিক; কিন্তু অনন্ত মঙ্গলের দিকে উহা জগতকে লইয়া যাইতেছে। সেই জন্য অনন্ত জ্ঞান ও অনন্ত মঙ্গল এইরূপ বিধান করিয়াছেন।

এক জন্তু আর এক জন্তুকে ধরিয়া আহার করে, ইহা দেখিয়া, অনেক সংসারবাদী পরমেশ্বরের মঙ্গলাভিপ্রায় অস্বীকার করেন। পুনঃ পুনঃ বলিয়াছি যে, সকল স্থলে পরমেশ্বরের মঙ্গলাভিপ্রায় আমরা বুঝিতে পারি না। এক জন্তু যে আর এক জন্তুকে ধরিয়া আহার করে, ইহার মধ্যে পর-

* শ্রীযুক্ত বাবু সত্যেন্দ্রনাথ ঠাকুর।

† শ্রীযুক্ত বাবু রাজনারায়ণ বসু।

মেশ্বরের মঙ্গলাভিপ্রায় পরিষ্কার করিয়া বুঝিয়াছি, এমন বলিতে পারি না, তথাচ এ বিষয়ে যাহা কিছু বুঝিবার, তাহা যথাসাধ্য প্রকাশ করিতেছি। কোন কোন ইউ-রোপীয় পণ্ডিত বলিয়াছেন যে, যখন কোন জীব হিংস্র জন্তুর মুখে পতিত হয়, তখন উহা মেস্‌মেরাইজ হইয়া যায়। এক প্রকার বৃহৎ সর্প আছে, তাহা কোন বৃক্ষতলে থাকিয়া বিশেষ কোন শব্দ করিলে বৃক্ষ শাখায় উপবিষ্ট পক্ষী আপনা আপনি আকৃষ্ট হইয়া সর্পের মুখে পতিত হয়, তখন সর্প উহাকে ভক্ষণ করে। সর্পের সূক্ষ্ম শক্তিতে পক্ষী মেস্‌মেরাইজ্ হইয়া যায়। কোন জন্তু মেস্‌মেরাইজ হইলে তাহার আর বাহ্য জ্ঞান থাকে না, কোন প্রকার যন্ত্রণা-বোধ থাকে না। ক্লোরাফরমের দ্বারা রোগীকে অচেতন করিয়া অস্ত্র চিকিৎসা প্রণালী আবিষ্কৃত হইবার পূর্ব্বে কোন কোন ইউ-রোপীয় চিকিৎসক মেস্‌মিরাইজ করিয়া অস্ত্র চিকিৎসা করিতেন, তাহাতে অস্ত্র করি-বার সময়ে কিছুমাত্র যন্ত্রণা হইত না। কোন কোন পণ্ডিত বলেন যে, হিংস্র জন্তু কর্তৃক আক্রান্ত হইলে জীব সকলও ঐরূপ অবস্থা-পন্ন হয়। তাহাদের বিশেষ যন্ত্রণা বোধ থাকে না। সুপ্রসিদ্ধ ভ্রমণকারী লিভিং-ষ্টোন্ সাহেবের জীবনের একটী ঘটনায় এই কথার বিশেষ প্রমাণ প্রাপ্ত হওয়া গিয়াছে। আফ্রিকার জঙ্গলে ভ্রমণ করিতে করিতে লিভিংষ্টোন সাহেব হঠাৎ একটী সিংহ কর্তৃক আক্রান্ত হইয়াছিলেন। লিভিংষ্টোন সাহেব বলিয়াছেন যে, সিংহ তাঁহাকে আক্র-মণ করিবামাত্র তিনি বাহ্যজ্ঞান হারাইয়া-ছিলেন, তাঁহার কিছুমাত্র যন্ত্রণাবোধ ছিল না। কোন প্রকারে তাঁহার প্রাণরক্ষা হইল। লিভিংষ্টোন সাহেব মনে করেন যে সকল সিংহব্যাঘ্রাদি হিংস্র জন্তু কর্তৃক আক্রান্ত হইলে তাহারা তাঁহার মত বাহ্য-জ্ঞান শূন্য হইয়া যায়, বিশেষ কোন যন্ত্রণা বোধ থাকে না। সকল স্থলে এ কথা সত্য কি না, নিশ্চয় করিয়া বলা যায় না, কিন্তু অনেক স্থলে যে ইহা সত্য, তাহাতে সন্দেহ নাই। কোন কোন জন্তু আপনি ছুটিয়া হিংস্র জন্তুর মধ্যে গিয়া পড়ে, ইহা অনেকে প্রত্যক্ষ করিয়াছেন। ইহা যে মেস্‌মেরা-ইজকারী সূক্ষ্মশক্তির ক্রিয়া, তাহাতে কোন সংশয় নাই।

সুপ্রসিদ্ধ দার্শনিক মার্টিনো সাহেব হিংস্র জন্তু সকলকে জগতের স্বাস্থ্যরক্ষক কমিশনর বলিয়াছেন। কোন জন্তু মরিলে উহারা তাহার দেহ পঁচিতে দেয় না, শীঘ্রই তাহা উদরস্থ করিয়া বায়ু ও মৃত্তিকার স্বাস্থ্য-কারিতা রক্ষা করে। মার্টিনোর কথায় কেহ এই আপত্তি করিতে পারেন যে, মৃত দেহ পচিয়া যাইবে পরমেশ্বর যদি এরূপ বিধান না করিতেন, তাহা হইলেই বায়ু প্রভৃতির বিশুদ্ধতা রক্ষা হইতে পারিত; কিন্তু মৃত দেহ নষ্ট না হইলে জগতে জীবিত দেহের স্থান হইত না। জীব দেহ পচিয়া যায়, ইহার সহিত জগতের অন্যান্য পদার্থ ও ঘট-নার কি সম্বন্ধ, তাহা কি আমরা বুঝিতে পারি? আমরা অনেক সময়ে না বুঝিয়া পরমেশ্বরের ব্যবস্থার উপরে অনেক কথা বলিয়া থাকি। আমরা অনেক বিষয়েই না পড়িয়া পণ্ডিত হইতে ভালবাসি।

আর একটী বিশেষ কথা। রোগে মৃত্যু ও ব্যাঘ্রের মুখে মৃত্যুতে প্রভেদ কি? ব্যাঘ্রের মুখে মৃত্যু অথবা রক্ত-আমাশয় বা ক্ষয়কাশ বা ওলাউঠায় মৃত্যু, ইহার মধ্যে

কোন্ প্রকার মৃত্যুতে যন্ত্রণা অধিক? রোগে মৃত্যু অপেক্ষা হিংস্র জন্তুর মুখে মৃত্যুতে কি যন্ত্রণা অধিক? হিংস্রজন্তুর মুখে বরং শীঘ্র শীঘ্র কার্য্য নিষ্পন্ন হইয়া যায়। ভগবান্ জগতের কল্যাণের জন্যই মৃত্যুর বিধান করিয়াছেন। মৃত্যু আছে বলিয়া জগৎ নূতন জীবন ও নূতন সৌন্দর্য্যে পূর্ণ হইতেছে, পুরাতন চলিয়া না গেলে নূতনের স্থান হইত না। পুরাতন পত্র খসিয়া পড়িতেছে, নূতন পত্র নিচয় উৎপন্ন হইতেছে। কৃপাময় পরমেশ্বর জগতের কল্যাণের জন্য মৃত্যুর সহস্র দ্বার উন্মুক্ত করিয়াছেন। হিংস্রজন্তুর আক্রমণ তন্মধ্যে একটী দ্বার মাত্র। ইহাতে এমন কি আছে যে রোগাদিতে মৃত্যু অপেক্ষা ইহার প্রতি বিশেষ আপত্তি উপস্থিত হইতে পারে। মৃত্যুত হইবেই। তবে ব্যাঘ্রের মুখে মৃত্যু বা রোগে মৃত্যু, এ উভয়ের মধ্যে বিশেষ প্রভেদ কি? মানুষ হঠাৎ মৃত্যু ভালবাসে না। সেই জন্যই, বোধ হয়, বজ্রাঘাতে মৃত্যু সর্ব্বাপেক্ষা অল্প দুঃখকর হইলেও মানুষ উহাকে ঘৃণা করে। কিন্তু অনন্তপুরুষ মানুষের রুচি বা সাংসারিক সুবিধা দেখিয়া কার্য্য করেন না। সমগ্র জগতের সমগ্র কল্যাণের দিকে দৃষ্টি রাখিয়া তিনি সর্ব্বপ্রকার ব্যবস্থা করিতেছেন। আমাদের ক্ষুদ্র বুদ্ধির কি সাধ্য যে, তাঁহার গূঢ় অভিপ্রায়ের মধ্যে সকল সময়ে প্রবেশ করিতে পারে? (ক্রমশঃ)

শ্রীনগেন্দ্রনাথ চট্টোপাধ্যায়।

---

# অন্ত্যেষ্টি।*

১

জান না জান না, হা রে ভূপিশাচগণ!
মুখে শিষ্, হাতে তুরী, পণে সে মলয়া ছুঁরী
কাণে কাণে কয়েছে কি কথা কন্-কন্?
গঙ্গার গৈরিক'পর সে দিব্য ত্রিবেণী-থর
ফলিতেছে খুলি পাক ফণিনী মতন,
আঁধারে মা মাথা কুটে', কোঁফায়ে কোঁফায়ে লুটে—
আছাড়ে কাঁটালপাড়া কাঁপে ঘন ঘন!
যার সে কটাক্ষ-মন্ত্রে ঘুরিতি কুলাল-যন্ত্রে,
চিবাতেছ আজি তাঁর চিতার চন্দন?

*   *   *   *

যজ্ঞ-সূত্রে গরথিতা, দগ্ধ-বক্ষে ঝোলে গীতা,
শ্মশ্রুহীন শুকনাস পতিত ব্রাহ্মণ
ভুলেছে কন্যার শোক, রোমাঞ্চিয়া পিতৃলোক
স্ফুরিছে বিরল-দন্তে "বন্দে মাতরম্!"
ছিঁড়েছে হিক্কায় কার, কচ্ছপীর এক তার—
আলুথালু বীণাপাণি খুলেছে তোরণ!
সে স্বপ্ন আনন্দ-মঠে আজি কি ফলিবে বটে?
বঙ্কিম পশিছে ওই বৈকুণ্ঠ-ভবন!
রাখ্ রে তাণ্ডব রাখ্ ভূপিশাচগণ!

২

তুমি ত চলিলে, দেব বঙ্গ-দরশন!
অন্ধ বাঙ্গালার, আহা, কি হবে এখন?
বৈকুণ্ঠে দেখিলে বাণী, চপলা কমলা রাণী,
আলিঙ্গি' দক্ষিণে বামে মধ্যে নারায়ণ—
পুছিও মা ভারতীরে, আর কি হইবে ফিরে
সুপ্ত বঙ্গভূমে তাঁর মহা-উদ্বোধন?
ভারতের ঘুম ভেঙ্গে' বাজিবে হেমের শিঙ্গে?
নবীনের মহাশঙ্খে হবে ভূ-কম্পন?

---

* স্থানাভাবে গতবারে এই পদ্যটী প্রকাশিত হয় নাই। ন, স।

রাজকৃষ্ণ রামদাস ফুঁ দিবে অমৃত-শ্বাস,
ভারত-কলঙ্ককুষ্ঠ করি প্রক্ষালন ?
আবার কি কদাচিৎ বিশ্ববেদাঃ পুরোহিত
করিবে অনন্ত-ছন্দে বাণী-আবাহন ?
এ তব বাঙ্গালী জাতি, পোহাবে কি কাল-রাতি,
বিশ্বের সাহিত্য যাগে পাবে নিমন্ত্রণ ?
বঙ্গগুরু! বাঙ্গালার কি হবে এখন ?

৩

হা বঙ্কিম, কে না জানে তব অবদান ?—
কি জ্ঞানী অজ্ঞান, আর হিন্দু মুসলমান!
নাই ডাকাতের ডর, নাই আর নীলকর,
নিশীথে নিঃশঙ্ক-চিতে উতারি' উজান,
রূপসার * রূপা বুকে, বড়া বেয়ে, ধুঁয়া-মুখে,
বঙ্কিম বাবুর নাম আজো করে গান!
আশে পাশে নাহি আর, নাবিকের হাহাকার—
নীরন্ধ্র সুন্দর-বনে দুকূলে শ্মশান,
করে কেলি দম্পতি বলেশ্বর মধুমতী,
অচকিত পুলকিত, নিকাল-বিহান!
পুঁথীর পাতার' পরে শ্মশ্রুবাহি অশ্রু ঝরে,
আজিও আয়েষা লাগি কাঁদে ওস্‌মান!
কাফের লম্পট ঠক্, কত মূর্খ মবারক্
দলিত-দরিয়া-দম্ভে হারাচ্ছে প্রাণ!
হা বঙ্কিম, কে না জানে তব অবদান ?

৪

বৈকুণ্ঠে বঙ্গেরে, দেব, করিও স্মরণ,
ধরিয়া মা ইন্দিরার রাতুল চরণ!—
কত আর সে প্রথর ছিয়াত্তরে-মন্বন্তর
দগধ খাণ্ডব-বঙ্গ করিবে দহন ?
কবে রামধন পোদ, শোক দুঃখ দিবে শোধ,
বাঙ্গালার কৃষী বল হবে উজ্জীবন ?

ত্রিসন্ধ্যা জপিও আর, সে সাবিত্রী অনিবার—
উদাত্ত আগ্নেয় শ্রুতি, "বন্দে মাতরম্" ;
ক'ও—মাগো, আজি তা'রা—আজি বঙ্গ লক্ষ্মীছাড়া!
কাঁদাইয়া কমলার অমল-আনন!
বৈকুণ্ঠে বঙ্গেরে, দেব, করিও স্মরণ!

৫

শুনেছে তোমার ডাক—ছুটিল ব্রাহ্মণ!
বৈকুণ্ঠে বঙ্কিমচন্দ্রে লহ নারায়ণ!
হা কৃষ্ণ! ডাকিলে তাঁয় ? মোরা সে ভুলেছি, হায়,
কুরুক্ষেত্র-প্রকম্পী সে পাঞ্চজন্য-স্বন!
আজি হা তোমারি নামে, এ পুণ্য ভারত-ধামে
নরনারী পাপপঙ্কে করে বগাহন!!
বঙ্গবধূ নিল কই সে দীক্ষা বজ্রময়ী—
নারী নহে উরবশী, এ নহে নন্দন;
সতী স্বাহা—পলে পলে, পাতিব্রত্য-তুষানলে
কামিনী-নিকষে হয় কামুক শোধন!
আজো বঙ্গ চিনিল না বঙ্কিমের মনোরমা—
পশুপতি-ললাটে সে লয় হুতাশন!
বিষবৃক্ষ বনে ঢুকি' ফোটে নি সূর্য্যমুখী,
প্রতাপ অমরনাথ লভে নি জনম!
বাঙ্গালী বিলের চিল—মেদিনীতে ভাবে বিল,
'ভোমরে' নখরে করে মধুর কূজন!
নবীন ভারতে, হায়, চাঁড়ালে দ্বিজত্ব চায়,
নরপূত হোম-হবিঃ চাটে শিবাগণ!
বঙ্কিম ভাবে না আর—সে ত ক্ষুদ্র বালু ছার—
খাপিবে তোমার ধর্ম্ম তুমি, ভগবান্!
সাশ্রু-নেত্রে, ফেলি' কাজ, চরণে চলিল আজ,
ভারতী মা! বরপুত্রে বরিস্ সান্ত্বন!
বৈকুণ্ঠে বঙ্কিমচন্দ্রে লহ, নারায়ণ!

শ্রীঅবিনাশচন্দ্র গুহ।

* খুলনা নগরীর অনতিদূরবর্ত্তিনী নদী।

# নিমাই চরিত। *

"আমার গৌরাঙ্গের গুণে, দারু পাষাণ কিবা
গলিয়া গলিয়া পড়ে অবণী।
অরণ্যের মৃগপাখী, ঝুরিয়া ঝুরিয়া কান্দে,
নাহি কান্দে হেন নাহি পরাণী॥"

শিল্প, সাহিত্য, বিজ্ঞানাদি বিষয়ক গ্রন্থ সমালোচনা করিবার স্বতন্ত্র স্বতন্ত্র নিয়ম আছে;--প্রণালী ও প্রকরণ আছে। কিন্তু ভক্ত-হৃদয়ের ভাবোচ্ছ্বাস—ভক্তি-গ্রন্থ সমালোচনার পন্থা কি?

কবির কাব্যের সূক্ষ্মতম অংশ, জটিল ও অতি অবোধ্য অংশ,—প্রেমিক প্রেমিকার উষ্ণ নিশ্বাস-কাহিনী। সে নিশ্বাস পরিমাপেরও তবুও একটী যেমন-তেমন মানযন্ত্র আছে;—বৈজ্ঞানিক না হউক, আলঙ্কারিক "থারমোমিটার" ও বৈচারিক "ব্যারোমিটার" আছে। কিন্তু ভগবদ্ভাবুকের বক্ষ-বিনির্গত ভক্তি-পারাবার পরিমাপের মান যন্ত্র কোথায়?

অসীম এবং অপরিমেয়, অতলস্পর্শ এবং উলঙ্গ, অধীর এবং অনেক সময়ে আত্মবিরোধী, উন্মত্ত এবং উগ্র, প্রচণ্ড এবং প্রমত্ত ভক্ত-হৃদয়ের ভাব-বারিধি;—সে বারিধির অবিশ্রান্ত উচ্চে উত্থিত ও নিম্নে পতিত, অসংলগ্ন, অনির্দ্দিষ্ট ও অভাবনীয় উচ্ছ্বাস,—উচ্ছ্বাস এবং আবল্য, আবল্য এবং অবসাদ, অবসাদ এবং সেই মুহূর্ত্তেই যুগপৎ উত্তাল তরঙ্গের তীব্র লীলা,—গণিবার এবং গণিয়া তাহার গুণাগুণ বিচার করিবার,—তাহার স্বরূপ ও সংখ্যা নির্ণয় করিবার,—তাহা বুঝিবার এবং বুঝাইবার আদৌ উপায় আছে কি?

উপায় নাই। কোনও উপায় উদ্ভাবন হয় নাই; হইবে না। হওয়া অসম্ভব।

যে প্রমত্ত উষ্ণ প্রস্রবণ সাংসারিক সভ্যতার ও সামাজিক শিষ্টাচারের সুকঠিন কূর্ম্ম-পৃষ্ঠের অসংখ্য আবরণ ভেদিয়া, বিজ্ঞতার বিধি ব্যবস্থার বক্ষ বিদারিয়া, জ্ঞান-বিজ্ঞানের বিপুল গ্রন্থি ছিন্ন বিছিন্ন করিয়া এবং সংসার সমীচীন শাস্ত্রের সুদৃঢ়-প্রোথিত-বনিয়াদ আদেশ ও নিষেধ ফুৎকারে উড়াইয়া, সহস্র স্রোতে দিক্‌বিদিকে মহাদ্রাবক ছুটায়;—পৃথিবী প্লাবিত করে,—প্রকৃতি পরিবর্ত্তিত করে, সমাজ কেন্দ্রচ্যুত করে, সংসারের আকর্ষণ শিথিল করে; আর স্বর্গের পথ প্রশস্ত করে, তর্জ্জণী হেলনে পৃথিবীর উপর স্বর্গ আনয়ন করে, তাহা কিসের প্রসবণ, কোন দ্রব্য, কেমন দ্রাবক, কে বলিবে? কি দারুণ দ্রাবক তাহা, যাহার মৃদু স্পর্শে পাষাণ গলিয়া প্রবাহে বহে, পাপের পৈশাচিক আগুন নির্ম্মল পুণ্য সলিলে পরিণত হয়, মরুভূমে মন্দার ফুটে, বৈজ্ঞানিকের ও বৈদান্তিকের শুষ্ক বক্ষে অনুরাগ-রসের উৎস ছুটে; দেহ পুলোকাবেশে পূর্ণ, প্রস্ফুট কদম্ব কুসুমবৎ প্রতিভাত হয়; স্বভাবের সমস্ত আবরণ ছিঁড়িয়া যায়, জ্ঞান-বিজ্ঞান-গর্ব্বিত মনুষ্য দুর্ব্বল বালকের ন্যায় হাঁসে কাঁদে নাচে লম্ফ দেয়, হুঙ্কার করে; মূর্চ্ছিত হয়, মৃত হইয়া জীবিত,—মুহুর্ম্মুহু মৃত ও জীবিত হয়; একই মুহূর্ত্তে যুগপৎ আনন্দে অষ্ট ভাবাপন্ন ও শোকে মহা মুহ্যমান হইয়া, মনস্তত্ব বিদ্যা উলটাইয়া দেয়; পুনশ্চ যে দ্রাবকে জাতিভেদে দহন করিয়া মুসলমানকে হিন্দু করে,

* শ্রীঅমিয় নিমাই চরিত; অর্থাৎ শ্রীগৌরাঙ্গ প্রভুর লীলা বর্ণন। শ্রী শিশিরকুমার ঘোষ দাস কর্তৃক গ্রন্থিত। প্রথম খণ্ড। কলিকাতা।

...কে মহর্ষি করে; জন্মজন্মান্তরের জগাই ...ইকে যোগ-সিদ্ধ পুরুষাপেক্ষাও পূত ...ত্র করে; পুণ্যশ্লোকদিগের প্রলোভনীয় ...নে উত্থীত করে; পক্ষান্তরে যাহাতে ...রিয়া গৃহী উদাসী হয়; উদাসীন গৃহবাসে ...সে,—কোণের কুলবধূ যে রস-পিয়াসে ...ল ত্যজে, প্রেমের ও স্নেহের সুকুমার ...ন্ধন স্বচ্ছন্দে ছেদন করিতে সাহসিনী হয়; অপিচ যাহার ঐন্দ্রজালিক আকর্ষণে, কেবল মনুষ্য নয়, 'মৃগ পাখী কাঁদে' 'দারু পাষাণ' হইতে অশ্রুপাত হয়;—প্রকৃত প্রস্তাবে তাহা কি পদার্থ! বহ্নি কি বারি, কিম্বা, বায়ু, তেজ কিম্বা তাড়িৎ; তাহা আলোকের জ্যোতি অথবা আলোকের ছায়া, তাহা সূর্য্য রশ্মির শুভ্রতা অধবা কুসুম সৌরভের মধুরিমা, তাহা উদ্বেগ-উত্তেজনা কিম্বা শান্তি-শীতলতা; হায়! তাহা আগ্নেয় গিরির অত্যুগ্র নিশ্বাস অথবা কুসুম-সৌরভের অতি কোমল স্পর্শ; সেই পদার্থাতীত পদার্থ কি? বৈরাগ্য না বিলাস? অথবা একাধারে এ সবই, কিম্বা ইহাদের কিছুই নয়!

এই অপার্থিব পদার্থের পার্থিব নাম, আভিধানিক সংজ্ঞা "ভক্তি।" কিন্তু নাম নামই। পৃথিবীর কোন নামই পদার্থ স্বরূপের সমস্তটা ব্যক্ত করিতে সক্ষম নহে। ভক্তি পদার্থের ত কথাই নাই। ভক্তি শব্দে, ভক্ত হৃদয়ের অনু পরমাণু, পরিমিত ভাবের সহস্রাংশের একাংশও প্রকট হইতে পারে কি না সন্দেহ।

যাহা বাক্যের অতীত, মনুষ্য বুদ্ধি, জ্ঞান ও বিজ্ঞানের অতীত, তাহার কেবল এক প্রীতি ও বিস্ময় অতীত আর কোনও সমালোচনা সম্ভবে না। ভক্তি-গ্রন্থের সমালোচনা অসম্ভব।

ভক্তি-গ্রন্থের বৈচারিক সমালোচনা * সম্ভবে না। তাহা বৈজ্ঞানিক সমালোচনারও † অতীত। বৈষ্ণব মহাজনদিগের "রসশাস্ত্র" ও তাঁহাদিগের হৃদয়ের উদ্দাম রস-বৈচিত্র্য সম্যক ব্যাখ্যা করিতে সক্ষম কি না, সে বিষয়েও সবিশেষ সন্দেহ।

তবে রসাস্বাদন সম্ভব বটে। সমা-সমালোচন নহে,—আস্বাদন। কিন্তু, সে আস্বাদনের অধিকার সৌভাগ্য সাপেক্ষ, সাধনা সাপেক্ষ, সর্ব্বোপরি, শ্রীভগবানের সবিশেষ কৃপা সাপেক্ষ। স্বয়ং শচীদেবী, শ্রীগৌরাঙ্গের গর্ভধারিণী জননী হইয়াও, সে সৌভাগ্যে সম্যক সৌভাগ্যশালিনী হয়েন নাই। অতএব সামান্য জনের আর কি কথা! সে সৌভাগ্য সাধু, শান্ত, সিদ্ধ-দিগেরও পরম প্রার্থনীয়,—প্রলোভনীয়। অথচ অসাধুরও সে সৌভাগ্যে সৌভাগ্যবান হওয়া মুহূর্ত্তেকের কার্য্য!! কি বুঝিবে, কে বুঝাইবে বিচিত্র লীলা!

বুঝিবার বিষয় নয়, বুঝাইবারও বিষয় নয়,—পরখ পরীক্ষা ব্যাখ্যারও বিষয় নয়,—কেবল বিস্ময়েরই বিষয়,—বিচিত্র লীলা! নহিলে আর বিচিত্র কি? রহস্যই যদি উদ্‌ঘাটন করিতে পারিবে, তবে আর রস কি? আবরণই যদি উত্তোলন করিতে পারিবে, তবে আর আরাম কি?

বিচিত্র লীলাই বটে! বৈদিক, বৈদান্তিক, বিজ্ঞান-গর্ভ তত্ত্ব নয়, বহুকালের কথা নয়, বহু দূরের ঘটনা নয়,—সত্য—ত্রেতা—দ্বাপরে দৃষ্ট দৃষ্টান্ত নয়,—আমাদের এই "কলিরই" কথা, ঐতিহাসিক হিসাবে প্রায় কল্যকার কথা;—সাক্ষাৎ প্রত্যক্ষ সে দিন-

* Judicial criticism.

† Scientific criticism.

কার ঘটনা; বঙ্গদেশের বক্ষের উপর বিচিত্র লীলা!

শুষ্ক প্রাণে, ততোধিক বিশুষ্ক বিশ্বাসে বিচিত্র লীলা কেমনে অনুভব করিব!! হায়! অবিশ্বাসীর আবার বিস্ময়ই বা কি!

বিচিত্র লীলা বঙ্গদেশের বক্ষের উপর। কিন্তু বাঙ্গালী উদাসীন! বাঙ্গালীর ঘরে, বাঙ্গালিণীর উদরে ভগবানের ভক্তি-অবতারের আবির্ভাব! কিন্তু বাঙ্গালী উদাসীন, বাঙ্গালী অন্ধ; অমূল্য নিধি অতি নিকটে, স্বকক্ষে, ক্রোড়াভ্যন্তরে,—তবুও দেখিতে পায় না, দেখিয়াও দেখে না; উপেক্ষা করে; ধর্ম্মান্বেষণে, পরিত্রাণের উপায়ান্বেষণে যায়, দূরে, অতি দূরে, প্রান্তরে, গিরি গহ্বরে, য়ুরোপে, আমেরিকায়, শাস্ত্র-পারাবারে, বিজ্ঞানে, দর্শনে "কূটস্থ চৈতন্যে"; হায়! কোথায় নয়? কিন্তু চৈতন্য সশরীরে তাহাদের স্বদেশে, তাহাদের জাতিতে, তাহাদেরই একজন হইয়া জন্মগ্রহণ করিয়াছিলেন। ঐ সম্মুখে, বামে, দক্ষিণে, পশ্চাতে, পার্শ্বে, শত শত, সহস্র সহস্র লীলা-চিহ্ন তাঁহার, তাঁহার এবং তাঁহার অন্তরঙ্গবর্গের, অবিশ্বাসীর বিশ্বাস-কুসুমের, বিশ্বাসীর বৈকুণ্ঠ লাভের, সাক্ষাৎ প্রত্যক্ষ পদ-চিহ্ন, এই, এইখানেই বিদ্যমান। বাঙ্গালী উদাসীন, ভাবান্ধ, তাই ঘরে ভগবানের ভক্তি অবতার সত্ত্বেও, ভবভয়ে ভীত। হায়! এই অধঃপতিত জাতির ঐহিক পারত্রিক উদ্ধারের সময় কি আজও উপস্থিত হয় নাই!

বিজ্ঞ বলিবেন, "প্রমাণ দাও, যুক্তি তর্কে বুঝাও, পরীক্ষায় প্রতিপন্ন কর;—চৈতন্য-লীলার Rational explanation চাই, বৈজ্ঞানিক বিশ্লেষণ চাই, বিচার করিতে বইস, লীলার "লজিক" দেখাও।"

হায়! বিজ্ঞবুদ্ধি কৌশলে বৈকুণ্ঠে যাইবেন, লজিকে গোলকপুরে পৌঁছিবেন। প্রাকৃত যুক্তি তর্কে, অপার্থিব পরম পদার্থের প্রমাণ তিনি চাহেন; অপার্থিব পরম পদার্থের প্রমাণ, পার্থিব প্রাকৃত পদার্থের দ্বারা! অসত্য অনিত্য ক্ষণ-পরিবর্ত্তনশীল মনুষ্য-সৃষ্ট ন্যায়-শাস্ত্র দ্বারা! তা, ধন্য বুদ্ধি বটে; অসাধারণ বিজ্ঞতা বটে বিজ্ঞের! প্রমাণ পাইলে পর তবে তিনি পরমেশ্বরের পূজা করিতে প্রবৃত্ত হইবেন!

কিন্তু কি প্রমাণ চাহেন আপনি প্রিয় মহাশয়? আপনার বিবেচনায় প্রত্যক্ষ প্রমাণ অবশ্য অন্য সকল প্রমাণ অপেক্ষা শ্রেষ্ঠ প্রমাণ। গৌরাঙ্গ অবতারের, গৌরাঙ্গ লীলার, গৌরাঙ্গ আদেশের, গৌরাঙ্গ অনুগ্রহের প্রত্যক্ষ প্রমাণ চাহেন কি? প্রত্যক্ষ কিম্বা ঐতিহাসিক প্রমাণ চাহেন? উভয় প্রমাণই আপনার সম্মুখে দেদীপ্যমান, অনুগ্রহ পূর্ব্বক দেখিলেই হয়।

অগ্নির দাহিকা শক্তি আছে। প্রমাণ কি? প্রমাণ,—অগ্নি দাহ করে। এ প্রমাণ প্রত্যক্ষ। এখনি অগ্নিতে অঙ্গুলি স্পর্শ করুন, অঙ্গুলি দগ্ধ হইবে। গৌরাঙ্গের পাষাণ গলাইবার শক্তি আছে,—প্রমাণ গৌরাঙ্গ-প্রেমে পাষাণ গলে, পাষাণ গলিয়াছিল; পাষাণ গলিতেছে। এ প্রমাণও প্রত্যক্ষ;—প্রমাণ হাতে হাতে লউন। গৌরাঙ্গ-প্রেমে পাষাণ হৃদয় স্পৃষ্ট করিয়া দেখুন, পাষাণ গলে কি না! পাপ-তাপ দ্রবীভূত হইয়া পুণ্য প্রীতিতে পরিণত হয় কি না!

চৈতন্যলীলার ঐতিহাসিক বৈজ্ঞানিক প্রমাণ চাহেন? তাহাও যে অতি স্পষ্ট, প্রত্যক্ষ, জাজ্জ্বল্যমান! সে এত যে, তাহাও

আবার অঙ্গুলী নির্দ্দেশ করিয়া দেখাইয়া ..ত হয়? চৈতন্যলীলার ঐতিহাসিক ..চ অতি সাক্ষাৎ প্রত্যক্ষ প্রমাণ তোমার ..্ সম্মুখে! প্রমাণ,—বাঙ্গালীর বাঙ্গালা ভাষার বিকাশ;—বাঙ্গালা সাহিত্যের বনি-য়াদ! প্রমাণ,—চৈতন্যচরিতামৃত, চৈতন্য-মঙ্গল, চৈতন্যভাগবৎ; প্রমাণ,—ভক্তমাল; প্রমাণ অগণিত গৌরাঙ্গ গ্রন্থ, বঙ্গীয় সাহিত্য-সৌধের অক্ষয়, অক্ষত ভিত্তি-স্তম্ভ। বাঙ্গালা সাহিত্যের ইতিহাস, যদি আপনি অতি অসাবধানেও পাঠ করিয়া থাকেন, তাহা হই-লেও, উপরোক্ত কথা অগত্যা স্বীকার করিতে বাধ্য হইবেন। এখন, মহাশয় ত বৈজ্ঞানিক, বলুন দেখি,—কেবল কৃত্রিম কল্পনায় কি কখনও একটা সাহিত্য সৃষ্টি হইতে পারে? মেকি মুদ্রা কতক্ষণ চলে,—কত কাল টিকে?

চৈতন্যলীলার লজিক নদীয়ার নৈয়ায়িক-দিগের লণ্ডভণ্ডে;—দীধিতি-কর্ত্তা রঘুনাথের হতাশ্বাস নিরুদ্দমে;—নৈয়ায়িক নিমায়ের ন্যায় গ্রন্থ গঙ্গা-গর্ভে বিসর্জ্জনে; দিগ্বিজয়ী পণ্ডিতের পরাজয়ে, পাণ্ডিত্য পরিবর্জ্জন করিয়া বৈরাগ্য গ্রহণে! পরন্তু চৈতন্য-লীলার 'লজিক' অদ্বৈতবাদী ও তৎকালের অদ্বিতীয় পণ্ডিত সার্ব্বভৌম ভট্টাচার্য্যের ভক্তি-দীক্ষায়! আর ন্যায়শাস্ত্র বিলোড়িত নবদ্বীপে হরিসংকীর্ত্তনের রোলে; বেদান্ত বিশুষ্ক বারাণসি ধামে বৈষ্ণব রসের তরল তরঙ্গে!

চৈতন্য-প্রেমে পাষাণ গলার প্রমাণ, মহা-পাতকী জগাই মাধাই ভ্রাতৃদ্বয়ের উদ্ধার। কিন্তু এ প্রমাণ অপেক্ষাও প্রবলতর ও প্রত্যক্ষতর প্রমাণ আছে। মহাপাতকী জগাই মাধায়ের হৃদয় যদি পাষাণ হয়,—সে পাষাণ অপেক্ষাও অধিকতর প্রচণ্ড, কঠিনতর পাষাণ উনবিংশ শতাব্দীর মধ্য আমলের ইংরেজী শিক্ষিত বাঙ্গালীর হৃদয়—তাহা নীরস, নাস্তিকতাময়, যথেচ্ছাচারী, অব্যবস্থ; তাহা সন্দেহান্ধকারের অমাবস্যা; তাহা শুষ্কতায় সাহারা মরু; অথচ তাহা জ্ঞান গর্ব্বিত, বিজ্ঞান-মার্জ্জিত, সাহিত্য-বিধৌত; রাজনীতি বিলোড়িত; তাহা অবি-শ্বাসের একটা অত্যুচ্চ মাণমন্দির। তাহাতে বেদান্তদর্শনের "সোহহং" হইতে "এপিকিউ-রিয়ানিজেম"এর অসংযত অত্যাচার আছে; তাহার মধ্যে ভৃগু, অত্রি, মনু, পরাশর হইতে অগস্ত কোমতের শিষ্য উপশিষ্য অবধি আছেন; তাহাতে কপিল, কণাদ, পতঞ্জলী ও জৈমিনি হইতে, মিল বেন্থাম, হক্সলে, হার্বাট পর্য্যন্ত আছেন; ব্রাড্‌লা লাবুসিয়ার কর্ত্তৃকও তাহার অনেকখানি স্থান অধিকৃত; মেডেম ব্লাভাট্‌স্কী, মিসেস বেসেণ্ট ও কর্ণেল অল্কটাদিরও তাহা ক্রীড়াভূমি! তাহা আর্য্য মায়াবাদ ও য়ুরোপীয় জাতিভেদ সংমিশ্রিত এক মহা খিচুড়ী;—নব্য বাঙ্গালায় বাঙ্গালী হৃদয় যে কি বিষম বস্তু, তাহা কেবল নব্য বাঙ্গালীই জানেন। জগাই মাধাইকে তরাণ অপেক্ষাও নব্য বাঙ্গালীকে ভজান লক্ষ গুণ কঠিন। কিন্তু ঐ দেখ, আজ নব্য বঙ্গ নানা আকারে গৌরাঙ্গ গানে মাতিয়াছে। অতএব ইহার বাড়া বলবৎ প্রমাণ আর কি চাও? আমাদের আলোচ্য গ্রন্থ এই

"শ্রীঅমিয় নিমাইচরিত"

নিজেই চৈতন্য-প্রেমের অতি প্রকৃষ্ট প্রবল, ও সাক্ষাৎ প্রতক্ষ্য প্রমাণ। গৌরাঙ্গের গুণে যে দারু পাষাণ গলে, অরণ্যের মৃগ পাখী ঝুরিয়া ঝুরিয়া কাঁদে;—আর বিশুষ্ক বালুকা-স্বর্গের সুধা মন্দাকিনীতে পরিণত হয়,—তাহার হাতে হাতেই প্রমাণ এই শ্রীঅমিয়

নিমাইচরিত। গৌরাঙ্গ গুণের অদ্যকার এই প্রমাণ বৈষ্ণব সম্প্রদায় বক্ষে ধারণ করুন; বঙ্গসাহিত্য মস্তক পাতিয়া লউন। ইহা বিস্ময়কর; ইহা অদ্ভুত, ইহা "ওয়ানডার", ইহা ইন্দ্রজাল; ম্যাজিক অপেক্ষাও আশ্চর্য্য, ইহা মিরাকাল। কিন্তু কেন?

কারণ,—"শ্রীঅমিয় নিমাইচরিত" শিশির-কুমার ঘোষ কর্তৃক প্রেমাবেশে গ্রন্থিত।

অভিজ্ঞ ব্যক্তি মাত্রেই ইঙ্গিতেই এ "ওয়াণ্ডারের" অন্তর্ভেদ করিতে পারিবেন। কেবল অনভিজ্ঞের উপকারার্থে এক বিন্দু ব্যাখ্যা প্রয়োজন। প্রয়োজন বলিয়াই আমি এই ব্যক্তিগত ব্যাখ্যায় প্রবৃত্ত হইতেছি।

শিশিরকুমার ঘোষ কর্তৃক "নিমাইচরিত" লিখিত,—ইহা মিরাকল, কিন্তু মিরাকল কেন? শিশিরকুমার ঘোষ কে?

শিশিরকুমার ঘোষ কে? অঙ্গ, বঙ্গ, কলিঙ্গ, কর্ণাট, গুজরাট, আর্য্যাবর্ত্ত, দক্ষিণা-পথ, য়ুরোপ, আমেরিকা, স্বদেশ, বিদেশ, বহু দেশে ক্ষুদ্র বৃহৎ, বহু লোকেই জানে, বিশিষ্ট বিশিষ্ট লোকেই চিনে, শিশিরকুমার ঘোষ ব্যক্তিটা কে? জীর্ণ-দেহ, শীর্ণ-স্বর শিশিরের শঙ্কায় মার্ত্তণ্ডমূর্ত্তি স্বয়ং এঙ্গলো-ইণ্ডিয়ান মাজিষ্টর মুহূর্ত্তের জন্যও মোলায়েম ভাব ধারণ করেন;—প্রবল প্রতাপান্বিত পুলিস প্রতিক্ষণে পশ্চাৎ ফিরিয়া চায়; শিশিরকুমারের শরে বিক্রম-কেশরী বিম্-সাদি বিদ্ধ, বিধ্বস্ত; গৌরব-গরিমান্বিত গ্রিফিতাদি কক্ষচ্যুত; শিশিরকুমার ঘোষের কথা ছোট লাট বড় লাট কাণ পাতিয়া শুনেন; তাহাতে সিবিলের আসন টলে; সৈনিকের টনক নড়ে; জবরদস্ত জন বুল বিচলিত হইয়া চাবুক সংযত করেন; স্বয়ং বৃটিশ সিংহ সচকিত হন। সামান্য গৃহস্থ গরিব শিশিরকুমারের দ্বারে সূর্য্য চন্দ্র বংশীয় রাজা রাজয়াড়ীও শিরস্ত্রাণ হেলাইয়া সেলাম করিয়া থাকেন। কিন্তু কেন? শিশির কুমার ঘোষকে লোকে জানে, মানে, চিনে, সম্ভ্রম ও সম্মান করে কেন? বিশাল ভক্তি-বৈভবের জন্যই কি তিনি এত বিখ্যাত; এতাধিক বিশিষ্ট,—কোটী কোটী লোকের মাঝখানে এপ্রকার একটী প্রসিদ্ধ লোক? ভক্তিপরায়ণ পরম ভাগ-বৎ বলিয়াই কি তিনি 'প্রকট'? না, তাহা নয়; ভক্ত বলিয়া শিশির কুমার ঘোষকে কয়টা লোকে জানে; অন্ততঃ এত কাল জানিত!! শিশির কুমার ঘোষের স্বদেশী,—অতি নিকট প্রতি-বেশী,—"দুগ্ধ-স্রোতঃ রূপী" কপোতাক্ষ-তীরে জন্মিয়া, "মাতৃভূমিস্তনে" কপোতা-ক্ষের ক্ষীর সম নীরে একত্রে বর্দ্ধিত ও পালিত হইয়াও, বাল্যকালাবধি "শিশির ঘোষের" শত শত কাহিনী, জীবনের কত কত ঘটনার কথা শুনিয়াও,—আমি, এই প্রবন্ধের লেখক, শিশিরকুমার ঘোষের সামান্য সমালোচক, আমি নিজেই, এত কাল জানিতাম না যে, শিশিরকুমার ঘোষ ভক্তি-বিগলিত গৌরাঙ্গ-প্রেমোন্মত্ত মহা বৈষ্ণব! কিরূপে জানিব? জানি-বার কারণ তখনও ছিল না। তিনি নিজেই কোন্ তখন জানিতেন যে, গৌর-প্রেমে তাঁহাকে মাতাইবে? জানিতাম, শিশিরকুমার ঘোষ সদ্বিদ্বান, সত্যবাদী, তেজস্বী, দেশহিতৈষী; জানিতাম, শিশির-কুমার সুলেখক, সুগায়ক; জানিতাম, শিশিরকুমার ঘোষ সমাজ-সংস্কারক; জানি-তাম, শিশিরকুমার কিছু "এক্সেণ্ট্রিক," শিশিরকুমার গরিবের বন্ধু, কৃষাণের

সহা... ...র বড়ই প্রিয়; শিশির ধারা-
... ...োকা মাতায় দিয়া খেতে খেতে
...; কৃষক কাদায় বসিয়া কিরূপে
...ং নিঙাড়ায়" তাহা দেখেন, নিজে
...ঙাড়ানি লইয়া নিঙাড়াইতে বসেন। ...নিতাম, "শিশির ঘোষ" জবরদস্তের যম, দুর্ব্বলের আশ্রয়। জানিতাম, শিশিরকুমার "যশুরে কায়স্থ" চতুরের চতুর; সহৃদয়-তায়, সরল; কৌশলে ও কূট বুদ্ধিতে কণিক। পরন্তু, সর্ব্বসাধারণে শিশির-কুমার ঘোষকে যে জন্য জানে, যাহা বলিয়া চিনে, তাহা ত নিশ্চয় জানিতামই। শিশিরকুমার ঘোষ "গ্রেট" "অমৃত বাজার পত্রিকার" সম্পাদক;—জীবন এবং আত্মা; জানিতাম, তিনি এদেশীয়দের মধ্যে এখন সর্ব্বশ্রেষ্ঠ রাজনীতি বিশারদ; প্রচণ্ড "পোলিটিসিয়ন"।

নব্যবঙ্গের রাজনৈতিক আলোচনা, অনু-শীলন ও আন্দোলন,উহার রাজনৈতিক আশা আকাঙ্খা, উদ্যম ও উত্তেজনা এবং আস্ফা-লনও বটে;—এ সকলের অর্থ যাহা হউক, অর্থ কিছু মাত্র থাকুক আর নাই থাকুক, ইহা সাক্ষাৎ প্রত্যক্ষ ঘটনা, তাহাতে অবশ্য কাহারও কিছু মাত্র সন্দেহ নাই, সন্দেহ হইতে পারে না। আমাদের এই রাজনৈতিক প্রবাহকে কেহ বলেন উন্নতি, কেহ বা বলেন উল্লম্ফন। তা, সে যাহাই হউক, উন্নতি বা উল্লম্ফনই হউক, উহা একটী ব্যাপার, বিরাট ব্যাপার, বড়ই বিষম ব্যাপার। এ ব্যাপার বঙ্গ দেশেই প্রথম উদ্ভূত; বঙ্গদেশের অনেক বিশিষ্ঠ ব্যক্তিই এ ব্যাপারে লিপ্ত, বিজড়িত। এ ব্যাপারে লিপ্ত থাকাতেই আবার অনেকে বিশিষ্ঠ। রামগোপাল ঘোষ হইতে দিগম্বর মিত্র ও কৃষ্ণ দাস পাল; এবং কৃষ্ণদাস পাল হইতে সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়ের সাগরেদ্ ও সাগরেদের সাগরেদ্ অনেকেই এ ব্যাপারের ব্যাপারী; কেহ জাহাজের ব্যাপারী, কেহ বা আদার ব্যাপারী। কিন্তু, শিশির কুমার এ ব্যাপারের বিশ্বকর্ম্মা। বক্তৃতা নাই, বাচা-লতা নাই, সভা সমিতিতে গমনাগমন নাই, কোন কালেই কোর্ট কৌন্সিলে, ব্যবস্থাপক বৈঠকে বসিবার বিন্দু মাত্র আকাঙ্খা নাই। বিশ্বকর্ম্মা নিরন্তর নির্জ্জনে বসিয়া আছেন, তর্জ্জণি হেলনে প্রজা-সভা সৃষ্ট হইতেছে; প্রজা-নীতি গঠিত হইয়া রাজনীতির সঙ্গে সঙ্গে চলিতেছে, রাজনীতির সহায়তা করিতেছে।

শিশিরকুমার ঘোষকে প্রজা-নীতি সংগ-ঠনকারী সুচতুর রাজনৈতিক বলিয়াই লোকে জানে; ভগবদ্ভক্ত গৌর-প্রেমিক বলিয়া কেহই জানিত না; এখনও অনেকে জানে না। কিন্তু গৌরাঙ্গের এ কি লীলা! এ কি বিভূতি! এ কি বিক্রম! শুষ্ক-হৃদয় রাজনৈতিক প্রেম-বৈরাগ্যে বিভোর! প্রবীন সমীচীন কঠোর কর্ম্মী কান্ত-রসে মাতোয়ারা!!

প্রেমাবতার চৈতন্য মহা প্রভুর, আবি-র্ভাবের এবং লীলাধিপত্যের, ইহা অপেক্ষা অধিকতর প্রমাণ আর কি হইতে পারে!

ইহারই নাম,—

আমার গৌরাঙ্গের গুণে, দারু পাষাণ কিবা
গলিয়া গলিয়া পড়ে অবনী
অরণ্যের মৃগ পাখী, ঝুরিয়া ঝুরিয়া-কান্দে
নাহি কান্দে হেন নাহি পরাণী।

রাজনৈতিক "পরাণী" "দারু পাষাণ" অপেক্ষাও অষ্ট সহস্র গুণ কঠিন; ইহা নিশ্চয়, ইহা সত্য প্রত্যক্ষ, ইহা সর্ব্ববাদী-

মত। কিন্তু তিনিও বা আবার গৌরাঙ্গের গুণে" "কান্দেন" শিশিরকুমার সমালোচ্য গ্রন্থের প্রারম্ভেই কাঁদিয়া কহিতেছেন,—

তপ্ত বালুকায়,　　আছিনু শুইয়া
চকিতের মত এলো।
শীতল নিকুঞ্জে,　　যথা ভৃঙ্গ গুঞ্জে
গৌর আমায় নিয়া গেল॥

কিন্তু কেন? বিজ্ঞান-প্রবণ রাজনৈতিকের বিশ্লেষণী বুদ্ধি সকল বিষয়েরই কার্য্য কারণ অনুসন্ধানে অগ্রসর। গৌর-লীলারও রহস্য উদ্ভেদ করিতে চায়। কিন্তু অসাধ্য, অসম্ভব। রাজনৈতিক লীলা রহস্য উদ্ঘাটন করিতে অক্ষম হইয়া বলিতেছেন,—

কি গুণে আইল,　　কেন দয়া হলো,
কিছু আমি নাহি জানি।
সরল বলিতে,　　শ্রীগৌর আমার
অসাধন চিন্তামণি॥

"অসাধন চিন্তামণির অমিয় উথলিল। কঠোর কর্ম্মীর রাজনৈতিক-নুঙ্গুর অমিয়-সাগরে থাই পাইল না। শিশির তাঁহার রাজ-নীতি-বিশুষ্ক জড়-বিজ্ঞান-বিচলিত হৃদয় সহ, শিশির বিন্দুবৎ গৌরের অমিয়া সাগরে গলিয়া গেলেন। রাজনৈতিক শিশির, দার্শনিক শিশির, সন্দেহবাদী শিশির, শুষ্ক-হৃদয় শিশির, দেব-দেবী-অবতারে অবিশ্বাসী শিশির, তার্কিক শিশির, বৈজ্ঞানিক শিশির গৌর প্রেমে বিভোর হইয়া, বিনা বাক্য-ব্যয়ে বৈষ্ণব হইলেন। স্বভাব-গম্ভীর বৈজ্ঞানিক বালকবৎ কাঁদিলেন। বিজ্ঞানগ্রন্থ, রাজ-নৈতিকগ্রন্থ, পোলিটিকেল একানমির পুস্তক দূরে নিক্ষেপ করিয়া কৃত্রিম বিজ্ঞতার বক্ষে পরাঘাত করিয়া শিশির বৈষ্ণব গ্রন্থের জন্য, "বটতলার পুঁথির জন্য পথে পথে ফিরিতে লাগিলেন।

পুস্তক বিক্রেতা,　　পুঁথি শিরে করি
রাস্তায় রাস্তায় ভ্রমে।
তার পাছে পাছে　　ঘুরিয়া বেড়াই
চেয়ে থাকি পুঁথি পানে।
বটতলা যাই　　দুধারেতে চাই
বৈষ্ণবের পুঁথি আছে।
ইহাই ভাবিয়া　　থাকি দাঁড়াইয়া
সেই দোকানের কাছে।

দেশে বিদেশে বিখ্যাত, দুর্দ্দান্ত অমৃত-বাজার-পত্রিকার সম্ভ্রান্ত, সুচতুর সম্পাদকের এই দারুণ দীনাবস্থা!! গৌর-প্রেমের প্রত্যক্ষ প্রমাণ আর কি চাহেন, মহাশয়? শিশিরের এই অবস্থা তাঁহার বৈষ্ণব ধর্ম্ম গ্রহণের সমসাময়িক; স্বয়ং শিশির কর্তৃক বিবৃত। এ অবস্থার বেগ অতি তীব্র; নব প্রণয়ীর নবানুরাগ অপেক্ষাও অধিকতর উগ্র;—সভ্যতা-মার্জ্জিত সংযত ভাব এ অবস্থায় আদৌ সম্ভবে না। সুচতুর সম্পাদক এখন (সংসারের চক্ষে) ছেলে মানুষের ছেলে মানুষ;

খোল করতাল　　ধ্বনি কাণে গেলে
শ্রীগৌরাঙ্গ পড়ে মনে।
আনন্দিত মনে　　ধ্বনি লক্ষ্য করি
ধাই যাই সেই স্থানে॥
বৈষ্ণবের পুঁথি,　　চরিতামৃতাদি,
দেখিলে বুকেতে করি।
পড়িতে না পারি,　　সূচিপত্র হেরি
কান্দিয়ে কান্দিয়ে মরি॥

গৌরাঙ্গ-হস্তের ক্রীড়নকের বা লীলা-যন্ত্রের এই স্বভাবই স্বাভাবিক। শ্রীচৈতন্য চির-ক্রীড়াশীল, কি শচির ক্রোড়ে, কি শ্রীবাস গৃহে, রাজ-পথে, গঙ্গাতীরে, টোলে চৌপাঠীতে, অধ্যয়ন ও অধ্যাপনা কালে, কি বাল্যে কি যৌবনে, কি সংসারাশ্রমে, কি সন্ন্যাসে, কি আবির্ভাবে কি অন্তর্ধানে, সর্ব্বত্র ও সর্ব্বব সময়ে বৈকুণ্ঠের সেই

ন ...ড়াশীল, ক্রন্দনশীল, লীলা-কার্য্য-...নন্দ-উৎসাহ-হাস্য-উচ্ছ্বাসময়; উদ্দাম ...অনুরাগে, বাল-চাপল্যে বৈরাগী। তিনি ...ার পূর্ব্বেই ষষ্ঠি ঠাকুরাণীর "সাট" ভক্ষণ ...রেন; নারায়ণের নৈবিদ্য কাড়িয়া খান; তিনি বলে বিষ্ণু-খট্টা লইয়া তাহাতে বার দিয়া বসেন; তিনি ব্রাহ্মণ পুত্র হইয়াও এঁটো ঝুঁটো স্পর্শ করেন, হাড়ি মুচি ছুইয়া অশুচি অঙ্গে শচী দেবীকে ছুইয়া দিবেন বলিয়া ভয় দেখান;—

ঘরে শিশু শুয়ে আছে নিমাই যাইয়া।
ধীরে ধীরে মুখে চিত্র করে কালি দিয়া॥
কারো ঘরে দুধ খাই পলাইবার বেলা।
চেঁচাইয়া বলে "তোদের দুধ খেয়ে গেলা॥"

নিমাই কাপড় চিবান, ঘরের হাঁড়ী কুঁড়ি ভাঙ্গেন, মায়ের অঞ্চল ধরিয়া এমন ক্রন্দন কাঁদেন যে পাড়া শুদ্ধ লোক জুড়িয়াও তাহা ক্ষান্ত করিতে পারে না। সর্ব্বশাস্ত্র বিদ নিমাই পণ্ডিত পথের লোকের পশ্চাৎ দৌড়িয়া ধরেন, তাহাকে তামাসা বিদ্রূপ করেন, তাহার সহিত ক্রীড়া কৌতুকে হাস্য রসের তুফান উঠান। ক্ষেপা নিমাই

সারাদিন খেলি বেড়ায় গঙ্গার বালিতে।
ক্ষুধা তৃষ্ণা রৌদ্র বোধ নাহি নিমাই চিতে॥
ধরিবারে গেলে দ্রুত পলাইয়া যায়।

নাচুনি, কুঁদুনি, কাঁদনি আর মাতুনিই নিমায়ের নিয়ম।

ব্রজের খেলা দৌড়াদৌড়ি
নদের খেলা (ধুলায়) গড়াগড়ি।

ঠাকুরটী স্বর্গের স্বর্গীয় ছেলে মানুষ। কেহ ছেলে মানুষ না হইলে, জ্ঞান-বৃদ্ধ, বিজ্ঞ, বহুজ্ঞ, বৈষয়িক, বৈজ্ঞানিক যিনিই হউন, পুনঃ-সংস্কারে সরল বালকবৎ না হইতে পারিলে, এই ছেলে মানুষটীর স্বর্গ সান্নিধ্যে যাওয়া সম্ভবে না। সে ভাগ্যে যিনি ভাগ্যবান হইবার হন, নিমাই নিজেই তাঁকে বালক বানাইয়া, বৈরাগী বানাইয়া তবে বিভূতি প্রদান করেন।

অতএব আশ্চর্য্য নহে যে আলোচ্য গ্রন্থের গ্রন্থকার যৎকালে রাজনৈতিক আন্দোলনে এবং বৈজ্ঞানিক তত্ত্ব জ্ঞানানুসন্ধানে গুরুগম্ভীর ভাবে দেশ বিদেশ ঘুরিয়া বেড়াইতে ছিলেন, তদ্ অব্যবহিত পরেই তিনি বালকবৎ সংসারী বিরাগীবৎ, উন্মত্তবৎ প্রতিভাত। তখন নিমায়ের নব প্রেমে তিনি পড়িয়াছেন, নিমায়ের লীলা-পুত্তলী হইয়া ভগবদ্ভাবে বিভোর, নাচিতেছেন, কাঁদিতেছেন, হাসিতেছেন, ধুলায় পড়িয়া গড়াগড়ি দিতেছেন। রাজনৈতিকের সে "রাশিভারি" তখন আর নাই; বৈজ্ঞানিকের বিজ্ঞান-তর্ক উড়িয়া গিয়াছে;—বৈভবগর্ব্ব তখন এই প্রেম-বৈরাগীর নিকট তৃণ অপেক্ষাও তুচ্ছ। শিশিরকুমার তখন গৌরাঙ্গের প্রেম রাজ্যে প্রথম প্রবেশাধিকার লাভ করিয়াছেন। সে প্রবেশের কি পরমানন্দ, কি পবিত্র পুলক, তাহা কেবল প্রবেশকারীই বলিতে পারেন। তিনিও বোধ হয় বলিতে পারেন না; কারণ তাহা অনির্ব্বচনীয়! শিশির অকূল পাথারে কূল পাইয়া, নিরাশ আঁধারে আশার জ্যোতি দেখিয়া বলিলেন;—

এ ভবে আসিয়া, বেড়াই ভাসিয়া
সদা হাবুডুবু খাই।
বুঝিলাম মনে পানু এত দিনে
প্রাণ জুড়াবার ঠাঁই।
মনে বিচারিনু, যা হতে পাইনু
দুঃখ মাঝে সুখ এত।
সব তেয়াগিয়া, নিশ্চিন্ত হইয়া
তাঁহারে সঁপিব চিত।

আলোচ্য গ্রন্থ গ্রন্থকারের মধ্যমাগ্রজ

৺ হেমন্তকুমার ঘোষের উদ্দেশে উৎসর্গীকৃত হইয়াছে। হেমন্তকুমার শিশিরকুমারের হৃদয়ে ভগবদ্‌প্রেম সঞ্চারের এক প্রকৃষ্ট পার্থিবহেতু; শিশির ভগবদ্ভক্ত হইবেন, বৈষ্ণববর হেমন্তকুমার বহু অগ্রেই ভবিষ্য-বক্তার মত ব্যক্ত করিয়াছিলেন। শিশির এমন অনেক কথা হাসিয়া উড়াইয়া দিবার উপযুক্ত ছিলেন। কিন্তু যৎকালে জলদগম্ভীর ভাবে, স্বর্গের শিলমোহরে অঙ্কিত হইয়া ভ্রাতার ভবিতব্য বাণী শিশিরের নিকট পৌঁছিল, "মেজ দাদা" যখন লিখিয়া পাঠাইলেন;—

"শিশির! কোন দেবতা, আমি তাঁহাকে চিনি "না, আমার হৃদয়ে প্রবেশ করিয়া বলিলেন, তোমার "কনিষ্ঠ শিশির শ্রীগৌরাঙ্গের চিহ্নিত দাস। ঐ "দেহ দ্বারা মহাপ্রভু অনেক কার্য্যসাধন করিবেন।"

তখন শিশির পরমেশ্বরের প্রেম-পথে প্রায় আনীত হয় হয় হইতেছেন। শিশির উপরোক্ত পত্র পড়িয়া তৎক্ষণাৎ মূর্চ্ছিত হইলেন। মূর্চ্ছা ভঙ্গের পর রোদন করিতে লাগিলেন। হেমন্তের কথা শিশির বিশ্বাস করিলেন;—কিন্তু মনে মনে ভাবিলেন;—

"এ আবার শ্রীভগবানের কি লীলা? আমি "কঠিন, কর্কশ, ভক্তিশূন্য, রাজনীতি লইয়া বিব্রত। "ইংরাজী পড়িয়া এক প্রকার নাস্তিক হইয়াছি।"

শিশিরকুমার ঘোষের ভগবদ্ভক্তি ও গৌরাঙ্গানুরাগের উৎপত্তির বিবরণ উৎসর্গ পত্রে কিঞ্চিৎ বিবৃত আছে। বিবরণ সংক্ষিপ্ত, কিন্তু অত্যন্ত আবশ্যকীয়। শিশিরের আশৈশব জীবন-ঘটনার সহিত এ ঘটনা তুলিত করিয়া মনোতত্ত্ববিদের অধ্যয়নীয় এবং বিশ্লেষনীয়। শিশির কুমারের মত একটী মানুষের মানস-বিকাশ স্তরে স্তরে স্তরে, কিরূপে, কোন্ অলক্ষ্য এবং অনবধারিত সূত্রে সংঘটিত হয়, অনুসন্ধান করা মনো-বিজ্ঞানের অযোগ্য নহে। শিশিরকুমার ঘোষের জীবনচরিত-লেখক,—(—আশা করি এ জীবন দীর্ঘস্থায়ী হইবে এবং উপযুক্ত ব্যক্তিই এ জীবনের জীবনী লিখিবেন) তাঁহার মানসিক বিবিধ বিবর্ত্তনের সবিশেষ ইতিবৃত্ত অনুসন্ধান করত বিবৃত করিতে যেন না ভুলেন।

শিশিরকুমার আশৈশব কার্য্যশীল, কার্য্যানুরাগী, কার্য্যতৎপর। শিশিরকুমার কার্য্য-পরায়ণ, কার্য্য অসংশ্লিষ্ট বাক্যের বৈরী। বিপুল কার্য্য স্রোতের মাঝখানেই গৌর-প্রেমে মাতিলেন। কার্য্যপরায়ণের পক্ষে প্রেমেরও পরিদৃশ্যমান কার্য্য না করিয়া থাকিতে পারা সম্ভবে না। শিশির সচ্চিদানন্দে নবানুরাগের পূর্ণ জোয়ারে নবপ্রণয়ীর মত প্রতিজ্ঞা করিলেন;—

যেন উপকার, আপনি করিলে,
আমি শোধ দিব ধার।
এই জগ মাঝে, গৌরাঙ্গ গাওয়াব
যত দিন বাঁচি আর॥
শ্রীগৌরাঙ্গ-লীলা, লিখিয়া লিখিয়া
আগে জানাইব জীবে।
শ্রীগৌরাঙ্গ-লীলা, কর্ণেতে পশিলে
অবশ্য তোমার হবে॥
* * *
লীলা পড়ি জীবে, নির্ম্মল হইবে,
তখন কৌপীন পরি।
গৌর গুণ কথা দুঃখী জনে কব,
জনে জনে গলা ধরি॥

ইহা নবানুরাগীর অনুরাগ-উচ্ছ্বাস-প্লাবিত আন্তরিক এবং অকৃত্রিম সাধ। তবে কিনা, যখন ৺ কাশিধামে অভ্রভেদী মন্দির প্রতিষ্ঠা করিয়াও জননীর একধার স্তন্য দুগ্ধের 'ধার শোধ' দেওয়া সম্ভবে না; তখন ভগবান কর্ত্তৃক ভক্তি-দানের ধার-শোধ দেওয়া একান্তই অসম্ভব। একান্ত যে অসম্ভব, তাহা

প্রতিজ্ঞাকারীই পূর্ণ মাত্রায় বুঝেন। কিন্তু এখনই বলিয়াছি, এ প্রতিজ্ঞা অনুরাগ-রস-প্লাবিত হৃদয়ের স্বত উদ্বেলিত উচ্ছ্বাস।

শিশিরকুমার ঘোষের ন্যায় কার্য্য-পরায়ণ গৌর-প্রাণ ব্যক্তি এ প্রতিজ্ঞা, সর্ব্বাঙ্গ পণে যথা সম্ভব পালন করিতেছেন, ইহা বলাই বাহুল্য। আমাদের আলোচ্য এই "নিমাই চরিত" উপরোক্ত প্রতিজ্ঞারই অন্যতম এক অতি উপাদেয় ফল।

মহা প্রভুর লীলাবৃত্ত প্রাচীন ভক্তগণ কর্ত্তৃক এবং প্রভুর স্বগণ অন্তরঙ্গগণ কর্ত্তৃক বিবৃত আছে। সে সব প্রায়স পদ্যময়ী রচনা। গৌর-চরিতের গদ্যগ্রন্থ বিরল। তবে সৌভাগ্যক্রমে ইদানীং অতি বিরল নহে। ভক্তি-প্রাণ শ্রীচিরঞ্জীব শর্ম্মার "চৈতন্য-চন্দ্রিকা" এবং বৈষ্ণব-সাহিত্যসুধী গৌর-পরায়ণ ৺জগদীশ্বর গুপ্ত প্রণীত "চৈতন্য-লীলামৃত" যথাক্রমে চৈতন্য-চরিতের বৃহৎ এবং বৃহত্তর ও উত্তম গদ্যগ্রন্থ।

ভক্তি-পয়োধি পরম ভাগবৎ শ্রীযুক্ত শিশিরকুমার ঘোষের শ্রীঅমিয় নিমাই-চরিত এ ক্ষেত্রে তৃতীয়; কিন্তু বৃহত্তম এবং অত্যুৎকৃষ্ট সাম্প্রদায়িক গদ্যগ্রন্থ।

আমরা যাহার আলোচনায় ব্রতী ;— ইহা "নিমাই-চরিতের" প্রথম খণ্ড,— সুবৃহৎ গ্রন্থ। ইহা আরও দুইখানি শাখায় সমাপনীয়। প্রথম শাখা উপক্রমণিকা বাদে উনবিংশ অধ্যায়ে সমাপ্ত; মহা প্রভুর জন্ম হইতে, জগাই মাধাই পরিত্রাণ পর্য্যন্ত ইহাতে গ্রন্থিত হইয়াছে। উপক্রমণিকায় চৈতন্য দেবের আবির্ভাবের অব্যবহিত পূর্ব্ববর্ত্তী ও সমসাময়িক ঐতিহাসিক, রাজনৈতিক ও সামাজিক বিবরণ ব্যাখ্যাত আছে।

সমালোচ্য গ্রন্থের এই প্রথম শাখায় প্রথম হইতে শেষ অধ্যায় পর্য্যন্ত গৌরাঙ্গ-লীলা এবং সে লীলার ঘটনাবলী সন্নিবেশিত হইয়াছে। প্রামাণিকগ্রন্থও প্রাচীন মহাজনদিগের পদাবলী হইতে উহা গৃহীত। জনশ্রুতি হইতেও দুই একটী লীলা-তত্ত্ব উদ্ধার করা হইয়াছে। গ্রন্থকার বলিতেছেন ;—

"শ্রীগৌরাঙ্গ কি বস্তু, ইহা লইয়া আমি প্রথম ও
"দ্বিতীয় খণ্ডে কিছু বিচার করি নাই।"

আমরাও এ বিচারে প্রবৃত্ত হইব না। যাহা প্রত্যক্ষ প্রমাণ এবং প্রামাণিক ঘটনায় প্রমাণীকৃত, তাহার বিচার করিতে বসা কেবল বিড়ম্বনা, আর সে বিচারে যিনি অবিশ্বাসী, তাঁহার কোনও উপকার নাই; অথচ বিশ্বাসী হৃদয়ে পদে পদে আঘাত লাগার সম্ভাবনা আছে। পক্ষান্তরে আমি এই প্রবন্ধের প্রথমাংশেই সূচিত করিয়াছি, লীলা-গ্রন্থের, ভক্ত হৃদয়ের ভক্তি-উচ্ছ্বাসের সাধারণ ভাবে আদৌ সমালোচনা সম্ভবে না। যদি তাহার কোন সমালোচনা সম্ভাবিত হয়, তাহা প্রেমানুরাগীর প্রেমানুরাগ-রঞ্জিত অপর একটী উচ্ছ্বাস। সে উচ্ছ্বাস সৃষ্টি করিবার শক্তি আমার নাই। পরন্তু তাহার (বিফল) চেষ্টায় প্রবৃত্ত হইলেও অপার একটী বৃহৎ গ্রন্থ হইয়া উঠে।

'অমিয় নিমাই-চরিতের' প্রতি অক্ষরে অমিয় সিঞ্চিত। ভক্তহৃদয়ে, উহার প্রত্যেক অক্ষর অবিশ্রান্ত অমিয় উৎস ছুটায়, শান্ত দাস্য, সখ্য, বাৎসল্য ও মধুর রসের সঞ্চার করে। কিন্তু গ্রন্থকার বলিতেছেন ;—

"প্রথমখণ্ডে আমি রস বিস্তারের চেষ্টা করি নাই।
"* * * তাহার কারণ যে, রস শাস্ত্রের নিয়ম
"এই যে, রস বিস্তার ক্রমে ক্রমে করিতে হয়। এক-
"বারে রস প্রস্ফুটিত করিলে উহা কেহ আস্বাদ করিতে

"পারে না। অনেক সময় অনিষ্ট হয় * * * 'দ্বিতীয় খণ্ডে আমি রস বিস্তারের প্রাণপণ চেষ্টা করি- "য়াছি। * * * দ্বিতীয় খণ্ড না পড়িলে, সকলে শ্রীগৌরাঙ্গ, কি তাঁহার ধর্ম্মকে, সম্যকরূপে আস্বাদন "করিতে পারিবেন না। যিনি গৌর-লীলা-রসে সাঁতার দিতে চাহেন, তাঁহাকে দ্বিতীয় খণ্ডও পড়িতে "হইবে।"

শুনিয়াছি, "দ্বিতীয় খণ্ড"ও প্রকাশিত হইয়াছে। কিন্তু তাহা আমি অদ্যাপি দেখি নাই। বহু দিন হইতে চলিল, কিঞ্চিৎ আলোচনার জন্য, প্রথম খণ্ড থানি আমাকে প্রদত্ত হইয়াছিল। নানা বিঘ্ন বশতঃ আমি এতদিন অভিপ্রেত আলোচনা করিয়া প্রকাশিত করিতে পারি নাই। তজ্জন্য আমি কাতরান্তকরণে গ্রন্থকর্ত্তা মহোদয়ের নিকট ক্ষমা প্রার্থনা করিতেছি।

ঘোষজা মহাশয়ের ন্যায় প্রবীণ লেখকের ভাষা ও রচনা সম্বন্ধে এত কাল পরে কোনও কথা বলিতে, অপ্রশংসা বা প্রশংসা করিতে বসা ধৃষ্টতা বিবেচনা করি। অথাচ, সমালোচক যতই অযোগ্য হউক, সে কথা কিছু বলিতে বাধ্য; ন'হিলে তাহার মামুলী কাজ সম্পন্ন হয় না। কিন্তু, আমার পক্ষে এ মামুলীকাজ, বস্তুতেই, বামন হইয়া, চন্দ্রের উচ্চতা সমালোচনা করার ন্যায়। যাঁহার সম্পাদিত বাঙ্গালা অমৃতবাজার পত্রিকা হইতে সংবাদপত্র পাঠ করিতে ও প্রথম প্রবন্ধ লিখিতে শিখিয়াছিলাম, তাঁহারই বাঙ্গালা রচনার বিচার ভার আমার উপর!! বিচিত্র অবস্থা! শিক্ষকের সমালোচক ছাত্র! তবে এটা নাকি কলি-যুগ, তাই সমালোচকের অধিকার সূত্রেই বলিতেছি যে, পরিপক্ক, প্রগাঢ় অথচ সজীব, প্রাঞ্জল ও পরিষ্কৃত;—'অমিয় নিমাই-চরিতের' ভাষা সর্ব্বত্রই শক্তিময়ী,—রচনা আদ্যপান্ত সুধা-সিঞ্চিনী।

শ্রীঠাকুরদাস মুখোপাধ্যায়

---

# বঙ্কিমবাবু।

## (বিদ্যমান)

বঙ্কিম চলিয়া গিয়াছেন। বঙ্গ-সাহিত্য-সংসার আঁধার করিয়া, জাতীয় সাহিত্য-সিংহাসন খালি করিয়া, বঙ্কিম চলিয়া গিয়াছেন। দেশের লোক, আবাল বৃদ্ধ বনিতা "হা বঙ্কিম হা বঙ্কিম" করিয়া কাঁদিতেছেন। সহরে সহরে, গ্রামে গ্রামে, গৃহে গৃহে সকলেই কাঁদিতেছে। বঙ্গের অবগুণ্ঠনবতী কুলবধূ বাহিরের কোন খবরই রাখেন না, লেখা পড়ার মধ্যে কেবল একটু বাঙ্গালা পড়িতে পারেন। তিনিও বঙ্কিম বাবুর দুর্গেশনন্দিনী মৃণালিনী প্রভৃতি উপন্যাস পড়িয়া আনন্দ-রসে উচ্ছ্বলিত হইয়াছেন। আর যে বাঙ্গালী ইংরাজী সাহিত্যের অকূল সাগরে পাড়ি দিয়াছেন, তিনিও বঙ্কিমচন্দ্রের পুস্তক পড়িয়াছেন, বঙ্কিমচন্দ্রের বিচিত্র লীলা লহরীতে আন্দোলিত হইয়াছেন। তাই বঙ্কিমের শোকে, শিক্ষিত, অর্দ্ধ শিক্ষিত, আবাল বৃদ্ধ বনিতা অদ্য অধীর।

কিন্তু আমার বোধ হইতেছে, যেন শোক করিবার কারণ নাই। কেন না,

বঙ্কিমচন্দ্র আমাদিগকে ত্যাগ করেন নাই, তিনি বদ্যমান রহিয়াছেন। আমার পিতৃদেবের বিয়োগে আমি একটা শিক্ষা পাইয়াছি;—যাঁহারা খুব বড় ও মহৎ, তাঁহারা মরেন না। শোকের অন্ধকারে, দিন কতক মাত্র তাঁহাদিগকে দেখিতে পাই না। পিতৃ-দেব যখন স্বর্গারোহণ করিলেন, দিন কতক "কোথায় যাইলেন, কোথায় যাইলেন" বলিয়া কাঁদিলাম। কিন্তু যখন মোহ দূর হইল, দুঃখ রজনী অবসান হইল, বুদ্ধির আলোক ফুটিল, তখন পিতৃদেবকে আবার দেখিতে পাইলাম। এ আর সে দেহ নহে, এ নূতন দেহ। আগেকার সুন্দর দেহ হইতে এখনকার দেহ সুন্দরতর। সে দেহ বয়সে কথঞ্চিৎ জীর্ণ হইয়াছিল, এ দেহ নূতন। সে দেহ চর্ম্মচক্ষুতে দেখিতে পাইতাম, এ দেহ মর্ম্ম বা দিব্যচক্ষুতে দেখিতে পাইতে লাগিলাম। বুঝিলাম—

বাসাংসি জীর্ণানি যথা বিহায়
নবানি গৃহ্লাতি নরোঽপরাণি।
তথা শরীরাণি বিহায় জীর্ণা
ন্যন্যানি সংযাতি নবানি দেহী॥

"যেমন মনুষ্য জীর্ণ বস্ত্র পরিত্যাগ করিয়া অপর নূতন বস্ত্র গ্রহণ করে, সেইরূপ, আত্মা জীর্ণ শরীর পরিত্যাগ করিয়া অন্য নূতন দেহ ধারণ করে।"

কিন্তু এই কথা গীতাকার যে ভাবে লিখিয়াছেন, আমি তাহা হইতে একটু পৃথক ভাবে অনুভব করিয়াছিলাম। যখন শোকের বেগ কমিল, তখন পুনর্ব্বার গৃহে পিতৃ-দেবের আবির্ভাব অনুভব করিতে লাগিলাম। যে ঘরে তিনি বসিয়া লিখিতেন, পড়িতেন, বোধ হইত, তিনি আবার সেই ঘরে বসিয়া পূর্ব্বের মত লিখিতেছেন, পড়িতেছেন। কখন বা বোধ হইত, তিনি বেড়াইতেছেন। দেহের সেই (গম্ভীর) কনক কান্তি কত সময় যেন চক্ষুর উপর দেখিতাম। আবার যখন উদ্যানের দিকে তাকাইতাম, তখন তাহার রোপিত বৃক্ষাবলী, তাঁহার খাত সরোবর, তাঁহার নির্ম্মিত গৃহ—যে দিকে তাকাই, সকল বস্তুতেই, তাঁহার সত্তা, তাঁহার আত্মা, তাঁহার শোভা দেখিতে পাইতে লাগিলাম। এমন কি, উদ্যানের বায়ু যেন তাঁহার পবিত্র নিশ্বাসে অনুপ্রাণিত, সেই কানন মৃত্তিকা যেন তাঁহার পাদ-স্পর্শ-পূত হইয়া যাইল। তাঁহার বাস পবিত্র নিকেতন আমার নিকট শ্রেষ্ঠ তীর্থভূমি হইল। ব্যক্তি বিশেষের নিকট যেমন পিতা, বিশেষত ঋষিতুল্য পিতা, জাতীয় সাহিত্য পক্ষে তেমনি মহা গ্রন্থকার। বঙ্কিম বাবুর, মহাজন। মহাজন গুরু। গুরু পিতৃ-তুল্য। তাই বলিতেছিলাম, বঙ্কিম বাবু, বর্ত্তমান বঙ্গীয় গ্রন্থকারগণের নিকট পিতৃ-তুল্য। পিতার বিয়োগে যেমন সন্তান-গণের শোক হয়, বঙ্কিমবাবুর বিয়োগে অদ্য বঙ্গ-সাহিত্য-সেবিগণ সেইরূপ শোকাকুল। কিন্তু শোকের প্রথম উচ্ছ্বাস এখন গিয়াছে। এখন আমরা আবার চৈতন্যলাভ করিয়াছি। এখন আমরা বুঝিতেছি, বঙ্কিমবাবু আমাদিগকে ত্যাগ করেন নাই। তিনি আমাদিগের হৃদয়ের গৃহে বসিয়া রহিয়াছেন। তাঁহার গ্রন্থাবলীতে, তাঁহার জীবনের স্মৃতিতে, তাঁহার মানস পুত্রবৃন্দে, তাঁহাকে চতুর্দ্দিকেই দেখিতে পাইতেছি। বঙ্গসাহিত্য অদ্য তাহার নিশ্বাসে অনুপ্রাণিত, তাঁহার জন্মস্থান তাঁহার পাদস্পর্শপূত, বঙ্গসাহিত্য-সাধকের একটী নূতন তীর্থভূমি।

সঞ্জীবচন্দ্র, চন্দ্রনাথ, চন্দ্রশেখর, অক্ষয়চন্দ্র,

রবীন্দ্র, যোগেন্দ্র, রমেশ—বঙ্কিমচন্দ্র-প্রতিভার প্রভা। সঞ্জীববাবু, বঙ্কিম-রবি-প্রতিফলিত চন্দ্রালোক। চন্দ্রনাথবাবুর শকুন্তলাতত্ত্ব, বঙ্কিমবাবুর উত্তরচরিত সমালোচনায় উদ্বোধিত। তাঁহার হিন্দুত্ব, ব্রাহ্মণ বঙ্কিমের ব্রাহ্মণত্বে জীবিত। চন্দ্রশেখরবাবুর উদ্ভ্রান্ত প্রেম,বঙ্কিমবাবুর কমলাকান্তের দপ্তরের এক খানি মাত্র কাগজ পরিবর্দ্ধিত; কমলাকান্তের নানাবিধ সুরের মধ্যে একটী সুর মাত্র গীতিপুঞ্জে দীর্ঘীকৃত, কলকণ্ঠে মধুর নাদিত। অক্ষয়বাবু "বঙ্গদর্শনে," "সাধারণীতে," "নবজীবনে" বঙ্কিমবাবুর মেধাবী শিষ্য,রবীন্দ্রবাবু বঙ্কিমবাবুর সহজ চলিত ভাষা আরও সহজ করিয়া, লিখিত ভাষায় কথিত ভাষার আরও সমাবেশ করিয়া, বঙ্কিমবাবুর কবিত্বময় গদ্য আরও কবিত্বময় করিয়া, সুন্দরে সুন্দর—মিশ্রিত করিয়াছেন। রমেশবাবুর "বঙ্গবিজেতা" বঙ্কিমবাবুর উৎসাহে লিখিত। যোগেন্দ্রবাবুর আর্য্যদর্শন বঙ্গদর্শনের অনুযাত্রী। আমাদিগের দেশের আরও অনেক সুলেখক আছেন, তাঁহারা নিজেরাই স্বীকার করিবেন যে,বঙ্কিম তাঁহাদিগের সাহিত্য জীবনের প্রবৃত্তি বা জন্মদাতা,তাঁহাদিগের রচনাতে আমরা বঙ্কিম চন্দ্রকে দেখিতে পাইতেছি। তবে কেন না বলিব, বঙ্কিম বিলীন হন নাই। এক বঙ্কিম চন্দ্র, শত বঙ্কিমচন্দ্র হইয়া, শত লেখকের মস্তিষ্কে বিভাষিত দেখিতেছি। সেই শত মস্তিষ্ক হইতে আবার শত নবকুমার বঙ্কিমচন্দ্রের অংশে প্রসূত হইবে।

দেখিতে পাইতেছি, বঙ্গসাহিত্য-জগতে ভূতকালে যাহা কিছু ভাল ছিল, বঙ্কিমচন্দ্র তাহার সারাংশ বর্ত্তমানে আকর্ষণ করিয়া, নিজের প্রতিভা দ্বারা তাহা উজ্জ্বলীকৃত ও পরিবর্দ্ধিত করিয়া ভবিষ্য সাহিত্যের ক্রমিক উন্নতির অনন্ত পথে তাহাকে প্রেরণ করিয়াছেন। প্রত্যেক মহাপুরুষ ভূত ভবিষ্যত বর্ত্তমানে বিরাজ করেন। প্রত্যেক মহাপুরুষ নিজেই কতক পরিমাণে ভূত ভবিষ্যত বর্ত্তমান। ভূতকালে যাহা ভাল ছিল, তাহা তাঁহাদিগের হৃদয়ে আকৃষ্ট ও ধৃত; বর্ত্তমান কালের যাহা ভাল আছে, তাহা ঘনীভূত; এবং ভবিষ্যতে যাহা ভাল হইবে, তাহা তাঁহাদেরই উৎকর্ষলাভের ফল। বঙ্কিম বাবু, তাঁহার রচিত গ্রন্থ এবং তাঁহার রচনা-প্রণোদিত লেখকবৃন্দ, এ সকল কথার জীবন্ত দৃষ্টান্ত।

আমি বঙ্কিমচন্দ্রের গ্রন্থের ভিতর, তাঁহারি প্রতিভায় উন্মেষিত প্রতিভা-সম্পন্ন গ্রন্থকারগণের ভিতর, তাঁহার সহস্র পাঠকের হৃদয়-দর্পণের ভিতর, যুক্তি-মূলক হিন্দুধর্ম্মের পুনরুত্থানের চেষ্টার ভিতর, এক বঙ্কিমচন্দ্রকে সহস্রধা দেখিতে পাইতেছি। অদ্য বঙ্গসাহিত্য ও বঙ্গীয় গ্রন্থকারগণ বঙ্কিমময়। জাহ্নবীকূলে তাঁহার চিতার যে পাবক-শিখা উত্থিত হইয়াছিল, তাহার সহিত তাঁহার প্রতিভাবহ্নি আরও দপ্ দপ্ করিয়া জ্বলিয়া উঠিয়াছে। তাহার জ্যোতিঃ চতুর্দ্দিকে ছড়াইয়া পড়িতেছে। যাঁহারা তাঁহাকে চিনিত না,মানিত না,তাঁহারা তাঁহাকে চিনিতেছে, মানিতেছে, আরও চিনিবে, আরও মানিবে, বঙ্কিম-প্রতিভায় তাঁহাদিগের আঁধার হৃদয় আলোকিত হইবে।

## ( ইংরাজি না বাঙ্গালা )

ইংরাজি উপন্যাসকার থ্যাক্যারে তাঁহার জীবনচরিত লিখিতে নিষেধ করিয়া গিয়াছিলেন। বাঙ্গালী উপন্যাসকার বঙ্কিম বাবুও নাকি বলিয়াছেন যে, বার বৎসরের মধ্যে যেন কেহ তাঁহার জীবনচরিত না লিখেন। থ্যাক্যারের অনুরোধ পালিত হয় নাই। বঙ্কিম বাবুর আদেশ পালিত হইবে কি না,

তাহা জানি না। কিন্তু আমি তাহার জীবন-বৃত্ত লিখিয়া তাঁহার আজ্ঞা লঙ্ঘন করিতে উদ্যত নহি। প্রধানতঃ বঙ্কিম বাবুর গ্রন্থ অবলম্বন করিয়া কয়েকটী কথা নিবেদন করিতে চাহি।

ইংরাজি ভাষায় বঙ্কিম বাবুর অসাধারণ দখল ছিল। বঙ্কিম-হেষ্টি যুদ্ধে, বঙ্কিমের ইংরাজির শক্তিতে, ইংরাজি নিপুণ হেষ্টিকে অস্থির হইয়া "ধন্য ধন্য" বলিতে হইয়াছিল। এমন কি, তখন কেহ কেহ এমন কথাও বলিয়াছিলেন যে, বঙ্কিমের ইংরাজি অধিক মিষ্ট বা বাঙ্গালা অধিক মিষ্ট, তাহা আমরা বলিতে পারি না।

কিন্তু ইংরাজিতে এমন অসাধারণ ব্যুৎপত্তি থাকা সত্বেও, তিনি ইংরাজি রচনাতে যশোলাভ করার কুহকে মজেন নাই, মাতৃভাষা-সেবা-পরাঙ্মুখ হন নাই। সত্য বটে, তিনি বাল্যবয়সে Raj Mohan's wife নামে একখানি ইংরাজি উপন্যাস লিখিয়াছিলেন। মধুসূদন প্রথমে The captive Lady নামক একখানি কাব্য বিদেশীয় ভাষায় রচনা করিয়াছিলেন। কিন্তু দুই জনেই অসাধারণ প্রতিভাশালী ব্যক্তি, দুই জনেই নিজের ভুল বুঝিতে পারিলেন;—বঙ্কিম, শীঘ্র,—মধু বিলম্বে। তাঁহারা ভুল বুঝিতে পারিয়াছিলেন বলিয়া একজন বঙ্গভাষাতে নূতন গদ্যে অমৃত ঢালিয়া দিলেন, আর একজন নূতন পদ্যে অপূর্ব্ব 'মধুচক্র' রচনা করিলেন।

উদ্ভ্রান্ত সাহেবিয়ানা-প্রিয় মধুসূদন শেষে অনুতপ্ত হইয়া বলিয়াছিলেনঃ—

"হে বঙ্গ! ভাণ্ডারে তব বিবিধ রতন;—
তা সবে' (অবোধ আমি!) অবহেলা করি,
পরধনলোভে মত্ত, করিনু ভ্রমণ
পরদেশে, ভিক্ষাবৃত্তি কুক্ষণে আচরি!

* * *

স্বপ্নে তব কুললক্ষ্মী কয়ে দিলা পরে;—
"ওরে বাছা, গৃহে তব রতনের রাজি,
এ ভিখারী দশা তবে কেন তোর আজি?
যা ফিরি অজ্ঞান তুই? যারে ফিরে ঘরে!"
পালিলাম আজ্ঞা সুখে; পাইলাম কালে
মাতৃভাষা রূপে খনি, পূর্ণ মণিজালে।"

বঙ্কিম বাবু বাল্যকালের পর আর "পরধন লোভে মত্ত" হন নাই, পরধন ভিক্ষা করেন নাই, অল্প বয়স হইতেই তিনি মাতৃভাষা রূপ খনিতে মণিজাল আহরণ করিয়াছেন। সুতরাং তাঁহাকে অনুতপ্ত হইতে হয় নাই।

অদ্যাবধি কোন ব্যক্তি কোন পরকীয় ভাষাতে আদর্শ গ্রন্থ রচনা করিতে পারেন নাই। যদি কেহ অমর বা স্থায়ী গ্রন্থ লিখিতে চাহেন, তাঁহাকে মাতৃভাষাতে রচনা করিতে হইবে। সুতরাং যাঁহারা সাহিত্য-যশোমন্দিরে প্রবেশ করিতে চাহেন, তাঁহাদিগের একমাত্র সোপান মাতৃভাষা। মাতৃভাষা জাতীয় হৃদয়ে প্রবেশ করিবার সহজ পথ, আপামর সাধারণের কর্ণস্বরূপ। মাতার ক্রোড়ে বসিয়া স্তন্য পান করিতে করিতে, মাতার অমিয় ক্ষরিত মধুর বচনে যে ভাষা শুনিয়াছ,—পিতার ক্ষেমঙ্কর গম্ভীর উপদেশে যে ভাষা শুনিয়াছ, সহোদরার কোমল কমনীয় স্মিত সম্ভাষণে যে ভাষা বিভাষিত, প্রেয়সীর প্রাণারাম প্রণয়-পুষ্পাঞ্জলি যে ভাষায় স্বামী চরণে নিবেদিত, যন্ত্রণায় প্রাণ ছট ফট করিলে যে ভাষায় ভগবানকে ডাকি, অন্তিম কালে গঙ্গাতীরে বালুকাশয্যা-শায়ী হইলে যে ভাষায় পতিত পাবনের নাম কর্ণকুহরে প্রবেশ করে—বাল্যে বার্দ্ধক্যে, স্বাস্থ্যে রোগে, শোকে প্রণয়ে, উৎসবে বিপদে, জীবনে মরণে, যে ভাষা প্রাণের সহিত জড়িত;—সেই মাতৃভাষা, সেই

চিরপ্রিয়া, চিরপূতা, চিরপূজনীয়া মাতৃভাষা অপেক্ষা আর শ্রেষ্ঠ ভাষা কি আছে? জাতীয় হৃদয় আয়ত্ত করিবার, প্রশস্ত করিবার এমন ক্ষমতা-শালিনী শক্তি আর কিসের আছে? স্বদেশ-ব্যাপিনী সহানুভূতি, মহীয়সী প্রতিভার সহিত মিশ্রিত হইলে, স্বতই মাতৃভাষা ক্রোড়ে গড়াইয়া পড়ে, অকপট প্রেমে স্বজাতীয় ভ্রাতৃগণের গলা জড়াইয়া প্রাণ ভরিয়া আলাপ করিতে আরম্ভ করে। স্বজাতির নিকট যদি কাহারও কোন সংবাদ প্রচার করিবার থাকে, মাতৃভাষা তাহার অবশ্য অবলম্বনীয়। স্বদেশে, ধর্ম্ম প্রচারে, গভীর ও বিস্তৃত রাজনৈতিক প্রচারে,জ্ঞান প্রচারে, মাতৃভাষা একমাত্র সম্বল। মহাপণ্ডিত বুদ্ধদেব মাতৃভাষায়, জনসাধারণের ভাষায়, তাঁহার ধর্ম্ম প্রচার করিলেন। তাঁহার শিষ্য বলিলেন "প্রভু, সংস্কৃত ভাষায় ধর্ম্মগ্রন্থ রচনা করিলে ভাল হয় না কি?" সর্ব্বজীবের দুঃখে আর্দ্রহৃদয় বুদ্ধদেব বলিলেন "না, আমার ধর্ম্ম জনসাধারণের জন্য। হে ভিক্ষুগণ! আমার উপদেশ বাক্য তোমরা সংস্কৃত ভাষায় নিবদ্ধ করিও না। জনসাধারণের ভাবায় আমার ধর্ম্ম প্রচার হউক!" ঈশা মাতৃভাষায় তাঁহার প্রেম ও দয়ার ধর্ম্ম প্রচার করিলেন। কেশব শেষ কালে দিন দিন মাতৃভাষা অধিকতর আশ্রয় করিতেছিলেন। (Wesley) ওয়েসলি টিবিতে দাঁড়াইয়া বিস্তীর্ণ ক্ষেত্রে সমাগত ১০।১৫ হাজার কুলিকে মাতৃভাষায় ধর্ম্মশিক্ষা দিতেন; মূর্খ অনক্ষর কুলিমজুর মাতৃভাষার দ্রাবক শক্তিতে দ্রবীভূত হইয়া যাইত, তাহাদিগের ধূলি-ধূষরিত বদনমণ্ডল ভগবদ্প্রেমাশ্রুর রজত ধারাতে উজ্জ্বল হইত; কত কুলিমজুর হৃদয়ের আবেগ সহ্য করিতে না পারিয়া মূর্চ্ছা যাইত, চৈতন্য-সংকীর্ত্তনে ভক্ত বৈষ্ণবের ন্যায় ধরাতলে লুণ্ঠিত হইত।

এই ওয়েস্‌লির ধর্ম্ম আপামার সাধারণের নিকট প্রচারিত হইল, আপামার সাধারণের চরিত্র প্রভূত রূপে সংশোধিত করিল। যেখানে জাতীয় চরিত্র সংশোধিত হইবে, সেখানে রাজনৈতিক সংস্কার আপনিই হইবে। সুতরাং ইংরাজের চরিত্র সংশোধন হওয়ায় রাজনৈতিক সংস্কার সম্পাদিত হইল। এমন কি, একজন বর্ত্তমান সুপ্রসিদ্ধ ইংরাজ বলেন যে, আধুনিক সংশোধিত ইংরাজ চরিত্র ও সংশোধিত ইংরাজ-শাসন-তন্ত্র, আপামার সাধারণের ভিতরে ওয়েস্‌লির ধর্ম্ম প্রচারের দূরগামী ফল! আপামর সাধারণ উদ্ধৃত না হইলে, সমাজের উচ্চশ্রেণীর প্রকৃত উন্নতি হইতে পারে না। তাই বঙ্কিম বাবু তার স্বরে বলিয়াছেন, "এরূপ কখন কোন দেশে হয় নাই যে, ইতর লোক চিরকাল এক অবস্থায় রহিল, অথচ ভদ্রলোকদিগের শ্রীবৃদ্ধি হইতে লাগিল। যে যে সমাজের বিশেষ উন্নতি হইয়াছে, সেই সেই সমাজে উভয় সম্প্রদায় সমকক্ষ, বিমিশ্রিত এবং সহৃদয়তাসম্পন্ন।" তাই সমস্ত বাঙ্গালীর উন্নতি না হইলে দেশের কোন মঙ্গল নাই। সমস্ত দেশের লোক ইংরাজি বুঝে না, কস্মিন্ কালে বুঝিবে না। বাঙ্গালায় তুমি যে কথা বলিবে না, তাহা চারি কোটি বাঙ্গালী বুঝিবে না, শুনিবে না। এখনও শুনে না, ভবিষ্যতে কোন কালেও শুনিবে না। যে কথা দেশের সকল লোক বুঝে না, বা শুনে না, সে কথায় সামাজিক কোন বিশেষ উন্নতির সম্ভাবনা নাই। তাই যতদিন রাজনৈতিক আন্দোলক, সমাজ-সংস্কারক, ধর্ম্মপ্রচারক—যতদিন জাতীয় নেতৃগণ বাঙ্গালা ভাবায় আপনাদের মন্তব্য না প্রচার করিবেন, তত দিন বাঙ্গালীর উন্নতির কোন সম্ভাবনা নাই।

ইহা অতি সহজ কথা। এ কথা কৃতবিদ্য বাঙ্গালীরা আজিও যে সকলে বুঝেন না, ইহাই আশ্চর্য্য। শুনিতেছি, "বঙ্গবাসী"র অদ্য ২০০০০ বিশ হাজার গ্রাহক। বঙ্গদেশে কোন্ ইংরাজি পত্রের অদ্যাবধি ইহার সিকি গ্রাহক হইয়াছে? বিংশতি সহস্র গ্রাহক! প্রত্যেক কাগজ খানির যদি পাঁচজন করিয়া পাঠক ধরা যায়, প্রতি সপ্তাহে ১ লক্ষ লোক বঙ্গবাসী পড়িয়া থাকে। দেখুন, লোক-শিক্ষা প্রচারের কি চমৎকার, কি বিশাল যন্ত্র! ইহার সম্পাদক যদি দেশের সর্ব্বোৎকৃষ্ট বিদ্যা বুদ্ধি এবং সর্ব্বোত্তম দেশহিতৈষণা সমন্বিত হন, তাহা হইলে দেশে উন্নতির স্রোত চতুর্দ্দিকে কি অচিন্ত্য দ্রুতবেগে বিক্ষিপ্ত হয়! আবার, ইংলণ্ডের মাসিক পত্র Review of Reviewsএর সহিত Helpers নামক স্বদেশহিত-সাধক সভা যেমন সংযোজিত হইয়াছে, মার্কিন পত্র Arenaর সহিত Union of Practical Progress সভা যেমন এই বৎসর সংস্থাপিত হইয়াছে, তেমনি যদি বঙ্গবাসীর সহিত, প্রত্যেক সহরে, প্রত্যেক গ্রামে এক একটী দেশহিতকরী সভা গঠিত ও সংলগ্ন থাকে এবং নগরবাসী এবং পল্লিগ্রামবাসিগণ যদি এই সকল সভা দ্বারা সদনুষ্ঠানে, সংস্কার-কার্য্যে, "বঙ্গবাসী" দ্বারা উচিতভাবে শিক্ষিত, চালিত ও সমন্বিত হয়,—তাহা হইলে কি একটা বিচিত্র অপূর্ব্ব কাণ্ডের সংঘটন হইতে পারে! বাঙ্গালা ভাষাতে এই ব্যাপার সম্ভবপর, ইংরাজিতে নহে। আবার, বাঙ্গালা উপন্যাস ভাল হইলে কত বাঙ্গালীতে পড়ে। উপন্যাস জনসমাজের শিক্ষাদাতা। ডিকেন্সের উপন্যাসে বিলাতে স্কুলের ও জেলের সংস্কার হইয়াছে। Uncle Tom's Cabin উপন্যাস পাঠে, দাসের পদযুগল হইতে শৃঙ্খল খসিয়া পড়িয়াছিল। রমেশবাবুও মাতৃভাষায় লিখিত উপন্যাসের শক্তি বুঝেন। তাই দেখিতেছি, তিনি সমাজের দোষগুলি উপন্যাসে উজ্জ্বলভাবে চিত্রিত করিতেছেন। তাই বলি, বক্তৃতাতে বল, সংবাদ পত্রে বল, উপন্যাসে বল, নাটকে বল, বাঙ্গালা ভাষাতে বঙ্গ সমাজের যে সংস্কার ও উন্নতি হইতে পারে, তাহা ইংরাজীতে কদাপি হইতে পারে না। ইংরাজির প্রয়োজন নাই, তাহা বলি নাই। সাহেবদিগকে যাহা বলিতে হইবে, তাহা ইংরাজিতে অবশ্য বক্তব্য। সমুদয় ভারতকে যাহা বলিতে হইবে, তাহা ইংরাজিতে বক্তব্য। কিন্তু যাহা কেবল বাঙ্গালীকে বলিতে হইবে, তাহা বাঙ্গালাতে বলিতে হইবে, ইংরাজীতে নহে। হে স্বদেশীয় সুশিক্ষিতগণ, বাঙ্গালীর শ্রোতব্য কথা ইংরাজিতে বলিয়া বা লিখিয়া আপনাদিগকে আর বিড়ম্বিত করিবেন না, দেশের অগণ্য লোককে আর বঞ্চিত করিবেন না। বঙ্কিম বাবু যে শিক্ষা দিয়াছেন, তাহা গ্রহণ করুন, তিনি যে পথ দেখাইয়াছেন, তাহা অনুসন্ধান করুন। বিপুল গৌরব আপনাদিগকে প্রতীক্ষা করিতেছে। দেশের সার্ব্বজনীন মঙ্গল আপনাদিগের আয়ত্তাধীন রহিয়াছে।

## ( সাধুভাষা না চলিতভাষা )

বঙ্কিমবাবুর স্বাধীন প্রবৃত্তি, যেমন এক দিকে, তাঁহাকে ইংরাজি ভাষার দাসত্ব হইতে রক্ষা করিয়াছিল, তেমনি অন্যদিকে, তাঁহার বাঙ্গলা ভাষাকে সংস্কৃতের অতিশাসন হইতে মুক্ত করিয়াছিল। বঙ্কিমবাবুর পূর্ব্বে, সংস্কৃত না জানিলে যেন কাহারও বাঙ্গালা লেখার অধিকার ছিল না। লিখিত ভাষার সহিত কথিত ভাষার বিচ্ছেদ ছিল। কোনও গুরুতর বিষয় প্রবন্ধ লিখিতে হইলে সংস্কৃত

শব্দ প্রয়োগ না করিলে, লেখা মঞ্জুর হইত না। বঙ্কিমবাবু চতুষ্পাঠীতে রীতিমত পড়িয়া ও সংস্কৃত শাস্ত্রে সুপণ্ডিত হইয়াও তাঁহার রচিত গ্রন্থে সংস্কৃত শব্দের আড়ম্বর পরিত্যাগ করিয়া,কথিত ভাষার যথাযোগ্য প্রভুত্ব সংস্থাপন করিলেন। এক সময় লোকে তাঁহাকে ইহার জন্য পরিহাস করিয়াছিল, এবং বলিয়াছিল, বঙ্কিমি ভাষা পিতা পুত্রে এক সঙ্গে পড়া যায় না। কিন্তু এখন সেই ভ্রম অপনীত হইয়াছে। এ দিকে, বঙ্কিমের বয়সের সঙ্গে সঙ্গে তাঁহার সরল ভাষা আরও সরল হইয়াছে। ধর্ম্মতত্ত্ব ও কৃষ্ণচরিত্র তাহার প্রধান প্রমাণ। এত কঠিন বিষয়, সূক্ষ্মবিচার,বঙ্কিমবাবু কেমন সরল ভাষায় আলোচনা করিয়াছেন। যেখানে গভীর বিজ্ঞতা, সেখানে সরলতা। অলঙ্কারের পরাকাষ্ঠা, সরলতা। বঙ্কিমবাবু কতকটা সংস্কৃত বর্জ্জিত করিয়া, প্রচলিত কথা অধিকতর সন্নিবেশিত করিয়া, বাঙ্গালাকে অধিকতর বাঙ্গালা করিয়াছেন। ইহাও বঙ্কিমের স্বাতন্ত্র্যের বিশেষ পরিচয়।

ভাষা সম্বন্ধে বঙ্কিমের স্বাধীনতা যাহা, তাহা বলিলাম। এখন চিন্তা সম্বন্ধে বলি। বঙ্কিমের স্বাধীন প্রবৃত্তি অনুবাদমার্গ অনুসরণ করে নাই! কেবল বিদেশীয় চিন্তা স্বকীয়-ভাষা পরিচ্ছদে সাজাইয়া তাঁহার প্রতিভা পরিতৃপ্ত হয় নাই। ইহার পূর্ব্বে পূজ্যাস্পদ বিদ্যাসাগর মহাশয় ও মাননীয় অক্ষয়কুমার দত্ত মহাশয় এক অপূর্ব্ব সুন্দর বাঙ্গালা-গদ্য রচনা-প্রণালী সৃষ্টি করিয়াছিলেন। ইহাতে বঙ্কিমবাবুর রচনার পথ পরিষ্কার হইয়াছিল। আমি যাহা লিখিতেছি, তাহাতে কেহ এমন মনে না করেন, আমি বঙ্কিম গুণকীর্ত্তনে,বিদ্যাসাগর মহাশয়ের নিকট বাঙ্গালা ভাষা যে কত ঋণী, তাহা ভুলিয়া গিয়াছি। বিদ্যাসাগর মহাশয় বাঙ্গালা ভাষাতে এক নবযুগ সৃষ্টি করিয়াছিলেন এবং ঐ যুগের অবতার তিনি। বঙ্কিমবাবু তাহার পর আর এক যুগের অবতারণা করিলেন এবং তিনি এই যুগের দিগন্তবিচারী বিজয়ী বীর, অনুশীলনের অবতার। বাঙ্গালা ভাষা রাজ্যের সম্রাটবংশে বিদ্যাসাগর মহাশয় বাঁচিয়া থাকিতে থাকিতে বঙ্কিম যৌবরাজ্যে অভিষিক্ত হন, এবং তাঁহার বিবিধবিষয়িণী বুদ্ধি দ্বারা, রাজ্যের সীমা ও গৌরব বৃদ্ধি করেন। বঙ্গের সিংহাসন এখন খালি। এমন কাহাকে দেখি না,যিনি বঙ্কিমের স্থানে বসিবার যোগ্য।

আমি বঙ্কিমের স্বাধীন চিন্তার কথা বলিতেছিলাম। তিনি যে ডার্বিন,স্পেন্সরের ন্যায় কোন একটা নূতন তত্ত্ব আবিষ্কার করিয়া গিয়াছেন, কোন একটা নূতন মত, নূতন চিন্তা জগৎকে দিয়া গিয়াছেন, তাহা আমি বলিতেছি না। আমি বলিতেছি যে, তিনি ইউরোপীয় বিজ্ঞান এবং সংস্কৃত শাস্ত্র একটু নূতনভাবে বুঝাইয়াছেন। ইংরাজি বিজ্ঞান সংস্কৃত শাস্ত্রের দীপে, সংস্কৃত শাস্ত্র ইউরোপীয় আলোকে, পাঠককে নূতন ভাবে দেখাইয়াছেন। সাহিত্যের তিনটী যুগ আছে (১) অনুবাদ যুগ, (২) অনুরচনা যুগ, (৩) মূল রচনা যুগ। ইংরাজি সাহিত্যের সংঘর্ষণে এবং বাঙ্গালীদিগের স্বাভাবিক ক্ষিপ্রতা বশতঃ, অন্য দেশে দুই শতাব্দীতে সাহিত্যের যে পরিমাণে বিকাশ হয়,আমাদিগের দেশে এক শতাব্দীতে সেই পরিমাণে সাহিত্যের উন্নতি হইয়াছে। এক শতাব্দীতে সাহিত্যের দুইটী যুগের আবির্ভাব হইয়াছে এবং তৃতীয় যুগের সূত্রপাত হইয়াছে। রাজা রাম-

মোহন রায়ের সময় হইতে বিদ্যাসাগর মহাশয়ের যুগ, অনুবাদের যুগ, আধুনিক বাঙ্গালা গদ্যের স্থষ্টির যুগ। বিদ্যাসাগর মহাশয় হইতে বঙ্কিমবাবুর যুগ, অনুকরণ বা অনুরচনার যুগ। কিন্তু বঙ্কিমবাবু কেবল মাত্র অনুরচনাতে নিঃশেষ হন নাই, তিনি অনুরচনার যুগের শেষভাগে মূল রচনার আরম্ভ করিয়া গিয়াছেন। বঙ্কিমবাবুর অভ্যুদয়ের পূর্ব্বে ইংরাজপ্রিয় কৃতবিদ্যগণের প্রায় স্থির জ্ঞান ছিল যে, তাঁহাদের পাঠের যোগ্য কিছুই বাঙ্গালা ভাষায় লিখিত হইতে পারে না। তাঁহাদিগের বিবেচনায়, বাঙ্গালা ভাষার লেখক হয়ত বিদ্যাবুদ্ধিহীন, লিপিকৌশলশূন্য, নয়ত ইংরাজি গ্রন্থের অনুবাদক। তাঁহাদিগের বিশ্বাস ছিল "যাহা কিছু বাঙ্গালা ভাষায় লিপিবদ্ধ হয়, তাহা হয়ত অপাঠ্য, নয়ত কোন ইংরাজি গ্রন্থের ছায়া মাত্র। ইংরাজিতে যাহা আছে, তাহা আর বাঙ্গালায় পড়িয়া আত্মাবমাননার প্রয়োজন কি? তখন সুশিক্ষিতে বাঙ্গলা পড়িত না। সুশিক্ষিতে যাহা পড়িত না, তাহা সুশিক্ষিতে লিখিতে চাহিত না। "লেখক মাত্রেই যশের অভিলাষী। যশঃ সুশিক্ষিতের মুখে। অন্যে সদসৎ বিচারক্ষম নহে, তাহাদিগের নিকট যশ হইলে, তাহাতে রচনার পরিশ্রমের সার্থকতা বোধ হয় না।" সুশিক্ষিতে না পাড়িলে সুশিক্ষিত ব্যক্তি লিখিবে কেন? কিন্তু সুশিক্ষিত বাঙ্গালী বাঙ্গালা পড়িত না কেন? বাঙ্গালার মূল রচনা ছিল না বলিয়া। বঙ্কিমবাবু তাঁহার মধুর উপন্যাসে, তাঁহার প্রতিভান্বিত "বঙ্গদর্শনে," পাঠ্য মূল রচনা বাহির করিলেন। সুশিক্ষিত বাঙ্গালী, বাঙ্গালা রচনা আদরে পড়িতে লাগিলেন। সুতরাং বঙ্কিমবাবু বাঙ্গালার আদর বাড়াইয়া গিয়াছেন। ইহা বঙ্কিমবাবুর স্বাতন্ত্র্যের আর একটী পরিচয়। সেদিন বাঙ্গালা দেশের একজন প্রধান চিন্তাশীল এবং ইংরাজিতে ব্যুৎপন্ন ব্যক্তি আমাকে বলিলেন যে, "এখনও বাঙ্গালা ভাষার মূল রচনা করিবার সময় আসে নাই। এখন ইংরাজি ও সংস্কৃত গ্রন্থ অনুবাদ করা উচিত। অনুবাদ করিতে করিতে ভাষা যখন পুষ্ট হইবে, তখন তাহা মূল রচনার যোগ্য হইবে।" ইহার উত্তর,—যাহারা কেবলমাত্র বাঙ্গালা জানে, তাহারা এই সকল অনুবাদ গ্রন্থ বুঝিবে না। যাঁহারা ইংরাজি ও সংস্কৃত জানেন, তাঁহারা মূল গ্রন্থ ছাড়িয়া অনুবাদ গ্রন্থ পড়িবেন কেন? অনেক দিন পূর্ব্বে বঙ্কিমবাবু এই কথা বুঝিয়াছেন এবং বুঝাইয়াছেন।

স্বাধীনভাব বঙ্কিমবাবুর জীবনের সকল বিষয়েই পরিলক্ষিত হয়। বঙ্কিমবাবু চাকুরী করিতেন। চাকুরী করিয়াও এমন স্বাধীন ভাবে ও তেজের সহিত চলিতেন যে, ঊর্দ্ধতন কর্ম্মচারী মাত্রই তাহা অনুভব করিতেন। কোন সাহেবের বাটীতে তিনি জীবনে কখনও দেখা করিতে গিয়াছিলেন কি না, সন্দেহ। তিনি ঊর্দ্ধতন কর্ম্মচারীর নিন্দা বা প্রশংসা গ্রাহ্য করিতেন না। একদিন তাঁহার একজন বন্ধু তাঁহাকে বলিলেন, "আপনার যেরূপ সর্ব্বমুখী দক্ষতা, আপনি অমুক কার্য্যবিভাগে সেরূপ সুখ্যাতি লাভ করিতে পারেন নাই।" তাহাতে তিনি হাঁসিয়া উত্তর করিলেন,—"ঐ বিভাগে আমার দক্ষতা বুঝিতে সক্ষম এমন কোন কর্ম্মচারী আছেন?" আমাদিগের দেশের লোকে হাকিম হইলে আপনাকে বড়লোক বিবেচনা করে, তাহাদিগের সহিত দেখা হইলে তাহাদিগের দাসত্বমূলক তুচ্ছ প্রভুত্বের কত জারি জুরি করে, সাহেব-

চরণারবিন্দবন্দনার হেয় কাহিনী পুনঃপুনঃ আবৃত্তি করিয়া কত সুখী হয়। বঙ্কিমবাবুর জীবনের শেষ বৎসরে আমি তাহার নিকট শুনিয়াছিলাম—"আমি বিবেচনা করি,চাকুরী আমার জীবনের সর্ব্বাপেক্ষা গুরুতর দুর্ভাগ্য।" এখন কত শিক্ষিত ব্যক্তি "বাবু" ত্যাগ করিয়া Mr. লাভ করিবার জন্য লালায়িত। একজন "মিষ্টার" উপাধিধারী বাঙ্গালী সিভিলিয়ান, বঙ্কিমবাবুর নামের সহিত Mr. যোগ করিয়াছিলেন। বঙ্কিম তাহার উত্তরে লিখিয়া দিলেন যে "আমাকে 'মিষ্টার' না লিখিয়া 'বাবু' লিখিলেই আমি যথেষ্ট সুখী হইব"। বঙ্কিমবাবুর এই উত্তর পড়িয়া বাঙ্গালী "মিষ্টার" লজ্জাতে অধোবদন হইলেন।

এই ইংরাজি-ক্ষিপ্ত যুগে, ইংরাজি ভাষাতে যশোলাভ করা, ইংরাজি পোষাকে দীপ্তি পাওয়া, ইংরাজি "মিষ্টার"শব্দে গৌরবান্বিত হওয়ার আকাঙ্ক্ষা তাঁহার কখনও দেখি নাই।

দেশের ভিতর বঙ্কিম বাবু অদ্বিতীয় সমালোচক ছিলেন,এ বিষয়ে সংশয় নাই। তাঁহার সমালোচনায় অনেক সময় অতি তীব্র হইত। কিন্তু তিনি শক্রতা বা দ্বেষে কখন তাঁহার লেখনীকে বিষ-প্রদীপ্ত করেন নাই, এবং মিত্রতাতে কখন অনুচিত প্রশংসা করেন নাই। সাহিত্যের এজলাসে, বঙ্গদর্শনের চৌকিতে বসিয়া, তিনি স্বাধীন ও অপক্ষপাতভাবে রায় ফয়সলা লিখিতেন। আবার কেহ তাঁহার নিজের লেখার প্রতিকূল সমালোচনা করিলে তাহাতে তিনি চটিয়া লাল হইতেন না, বরঞ্চ বিশেষ উদারতা দেখাইতেন। প্রায় ৯ বৎসর হইল তিনি "সুখ স্ফূর্ত্তি ও অনুশীলন" বিষয়ে একটী প্রবন্ধ লেখেন। আমি "নব্যভারতে" তাহার প্রতিবাদ করিয়াছিলাম এবং আমার বিবেচনায় তাঁহার যে গুলি ভ্রম, তাহা দেখাইবার চেষ্টা করিয়াছিলাম। এই প্রবন্ধে আমার নাম প্রকাশ করি নাই, "মীমাংসা-প্রার্থী" বলিয়া স্বাক্ষর করিয়াছিলাম। এই প্রবন্ধ প্রকাশ করিবার কয়েকদিন পরে আমি বঙ্কিমবাবুর সহিত সাক্ষাৎ করিতে গিয়াছিলাম। তিনি এইবার আমার প্রতি পূর্ব্বের অপেক্ষা অধিক যত্ন ও স্নেহ প্রকাশ করিলেন। আমি তাহাতে মনে করিলাম, বঙ্কিমবাবু জানেন না যে, আমি "মীমাংসা প্রার্থী" নাম লইয়া তাঁহার প্রবন্ধের নিন্দা করিয়াছি। একটু কথার পরে তিনি বলিলেন, "তুমিই কি মীমাংসা-প্রার্থী?" ইহার পূর্ব্বে—"বঙ্গবাসী"তে তাঁহার রচনার কোন কোন ভাবের বিরুদ্ধে আমি তীক্ষ্ণ ভাষা প্রয়োগ করিয়াছিলাম। কিন্তু তাহাতেও অভ্রভেদী-ভূধর, অটল বঙ্কিমবাবুর স্নেহ ও অনুগ্রহ আমার প্রতি কখনও ন্যূন হয় নাই। আমি বঙ্কিমবাবুর স্বাধীন ভাবের কথা এতক্ষণ বলিতেছিলাম, এখন বঙ্কিমবাবুর সমন্বয়ের ভাব সম্বন্ধে বলিব।

## ( সমন্বয় )

প্রাচীনকালে আমাদিগের পূর্ব্বপুরুষগণ, কেবল মাত্র সংস্কৃত শাস্ত্রের উপর নির্ভর করিয়া, আপনাদিগের জীবনের পথ নির্দ্ধারণ করিতেন। পরে ইংরাজ শাসন প্রচলিত হইল। ইংরাজি-সাহিত্য-চর্চ্চা আরম্ভ হইল। এ দেশের লোক ইংরাজির সাহিত্যের চক্রে ঘুরিতে লাগিল। এই সাহিত্য-চক্রের বেগ প্রচণ্ড। আবার সেই বেগে আমাদিগের দেশের লোক অনভ্যস্ত। সুতরাং তাহাদিগের মাথা ঘুরিয়া গেল। ইংরাজি শিক্ষিত সম্প্রদায় স্বদেশীয় শাস্ত্র-কেন্দ্র হইতে বিচ্যুত হইয়া

বিশৃঙ্খলা-ব্যোম-মার্গে ছুটিতে লাগিল। পরে,—মোক্ষমূলর প্রমুখ সংস্কৃতজ্ঞ সাহেবদিগের হিন্দু-মহিমা-প্রচার হেতুই হউক, অথবা "থিয়সফি" সম্প্রদায় কর্ত্তৃক সংস্কৃত শাস্ত্রের অনুশীলন বশতই হউক,—অথবা একটী ক্রিয়া অতিরিক্ত হইলেই প্রতিক্রিয়া তাহার প্রতিকার করে, এই সাধারণ নিয়ম বশতই হউক, অথবা দৈবানুগ্রহেই হউক, কিয়ৎকাল পরে জাতীয় কেন্দ্রের দিকে আকৃষ্ট হইতে লাগিল, সংস্কৃত শাস্ত্রের চর্চ্চা করিতে লাগিল, জাতীয় ক্ষেত্রজাত ধর্ম্ম, আচার, ব্যবহার প্রভৃতি আলোচনা করিতে লাগিল। এইরূপে,একদিকে ইউরোপীয় সাহিত্য বিজ্ঞান, অন্যদিকে সংস্কৃত শাস্ত্র, একদিকে প্রাচীন আধ্যাত্মিক ভাব, আর একদিকে নূতন জড়বাদ পরিণত বিজ্ঞান-তত্ত্ব, একদিকে জাতীয় আকর্ষণ শক্তি,আর একদিকে বিজাতীয় বিপ্রকর্ষণ শক্তি—এই দুইটী শক্তির অধীন হইয়া জাতীয় জীবন উন্নতির নভোমণ্ডলে বিচরণ করিতে লাগিল। বঙ্কিমবাবুর গ্রন্থগুলিও এই দুইটী স্বতন্ত্র শক্তির সমন্বয়ের ফল। তিনি ইংরাজি সাহিত্যচক্রে ভ্রমিত হইয়াও, প্রশান্ত সংস্কৃত শাস্ত্রের দিকে দৃষ্টি রাখিয়াছিলেন—বঙ্কিমবাবু হিন্দুদিগের দুর্জ্ঞেয় সাংখ্যদর্শন, অত্যুন্নত গীতাধর্ম্ম, বহু পল্লবিত পুরাণ মর্ম্ম, অপূর্ব্ব-সমাজ-তত্ত্ব, নব্য হিন্দুদিগের বোধগম্য ও বিলাতি যুক্তি প্রণালী দ্বারা বিশদরূপে ব্যাখ্যা করিয়া, অনেক স্থানে ইউরোপীয় শিক্ষার ফল এবং সংস্কৃত শিক্ষার ফল সমন্বিত করিয়াছেন। এই সমন্বয়ে বঙ্কিম, শাস্ত্র এবং যুক্তির, যথাসাধ্য সামঞ্জস্য করিয়াছেন। তাই তিনি এই বচন—

কেবলম্ শাস্ত্রমাশ্রিত্য ন কর্ত্তব্যোবিনির্ণয়।
যুক্তিহীনে বিচারেতু ধর্ম্মহানি সংজায়তে॥

তুলিয়া প্রচার করিয়াছেন,শাস্ত্র আশ্রয় করিতে হইবে,কিন্তু কেবল মাত্র শাস্ত্র আশ্রয় করিলে চলিবে না, বিচার কালে শাস্ত্র এবং যুক্তি, উভয়ই প্রয়োগ করিতে হইবে। কেন না,যুক্তিহীন বিচারে ধর্ম্মহানি হয়। বঙ্কিমবাবু,হিন্দুশাস্ত্র ও বিলাতি বিজ্ঞান, শাস্ত্র ও যুক্তি, সংরক্ষণ ও উন্নতি, Conservatism ও Liberalism, এই উভয়ের সন্ধি স্থাপন করিয়াছেন। "অতীতের সহিত বর্ত্তমানের বিচ্ছেদ"কে তিনি বড় ভয় করেন। কেন না,বিচ্ছেদে বিপ্লব, সমন্বয়ে ক্রম-বিকাশ। তিনি বলেন,—দেখুন প্রাচীন ঋষিগণ প্রথমে বিচার করিলেন যে, স্ত্রীলোক ও শূদ্রের বেদে অধিকার নাই। পরবর্ত্তী ঋষিরা দেখিলেন যে, স্ত্রীলোকের এবং শূদ্রগণের পক্ষে শিক্ষা ও ধর্ম্ম জ্ঞান প্রয়োজন। কিন্তু প্রাচীন ঋষিদিগের ব্যবস্থা "রিপীল" করিলেন না। কিন্তু স্ত্রীলোক ও শূদ্রগণের শিক্ষার জন্য মহাভারত ইত্যাদি অপূর্ব্ব গ্রন্থ রচনা করিলেন। Female education and mass education,স্ত্রীশিক্ষা ও শূদ্রশিক্ষা বিস্তার করিতে লাগিলেন।" তেমনি,বঙ্কিমবাবু বলেন, হিন্দুশাস্ত্রে যে সকল ব্যবস্থা আছে,হিন্দুসমাজে যে সকল প্রথা আছে, হঠাৎ তাহাদিগকে ছিন্ন ভিন্ন না করিয়া ক্রমে ক্রমে বুঝিয়া সুজিয়া, উপযোগী পরিবর্ত্তন প্রবর্ত্তিত করিয়া, সমাজকে সংশোধিত করিতে হইবে। ইহাই বঙ্কিমবাবুর শিক্ষা। খ্রীষ্ট আমাদিগের জাতীয় আদর্শ নহে। শ্রীকৃষ্ণ আমাদিগের জাতীয় আদর্শ। খ্রীষ্টের আদর্শ আমাদিগের চক্ষে না ধরিয়া, তিনি শ্রীকৃষ্ণের আদর্শ আমাদিগকে অধ্যয়ন করিবার জন্য আহ্বান করিয়াছেন। এবং এই আদর্শে যেখানে বিকৃতি বা অপভ্রংশ হইয়াছে, তাহা তাঁহার অসাধারণ প্রতিভা দ্বারা স্থির করিয়া প্রকৃত আদর্শ চরিত্র উদ্ধার করিবার চেষ্টা করিয়াছেন। এই কৃষ্ণ চরিত্র নির্দ্ধারণ ও ব্যাখ্যা সম্বন্ধে আমার অনেক স্থলে সংশয়

আছে। কিন্তু আমি ইহাতে বঙ্কিম বাবুর উজ্জ্বল জাতীয় ভাব ও প্রদীপ্ত প্রতিভা, এবং সমন্বয়ের ভাব দেখিতে পাইতেছি। বঙ্কিম বাবুর সমন্বয়ের ভাব আর এক বিষয়ে দেখিতে পাই। তিনি মাতৃভাষা অবলম্বন করিয়াছিলেন কেন? তাহার একটী কারণ, দেশের উচ্চ শ্রেণীর ও নিম্ন শ্রেণীর সমন্বয় করিবার জন্য। তিনি বলিয়াছেন, আমাদিগের উচ্চ শ্রেণী এবং নিম্ন শ্রেণীর লোকের মধ্যে পরস্পর সহৃদয়তা কিছুমাত্র নাই। উচ্চ শ্রেণীর কৃতবিদ্য লোকেরা মূর্খ দরিদ্র লোকদিগের কোন দুঃখে দুঃখী নহেন। মূর্খ দরিদ্র, ধনবান এবং কৃতবিদ্যদিগের কোন সুখে সুখী নহে। এই সহৃদয়তার অভাবই দেশোন্নতির পক্ষে সম্প্রতি প্রধান প্রতিবন্ধক। ইহার অভাবে উভয় শ্রেণীর মধ্যে দিন দিন অধিক পার্থক্য জন্মিতেছে। এই পার্থক্যের এক বিশেষ কারণ ভাষাভেদ। সুতরাং যে ভাষায় লিখিলে এই পার্থক্য নষ্ট হয়, সেই ভাষায় লেখা উচিত।

( উন্নতি )

স্বাতন্ত্র্য ও সামঞ্জস্য, এই দুইটী গুণে বঙ্কিম বাবু দিন দিন উন্নতির পথে অগ্রসর হইয়াছিলেন। সাহিত্যে, বঙ্কিম বাবুর স্বাতন্ত্র্য ও সামঞ্জস্য কিরূপ উন্নতি সাধন করিয়াছে, তাহা আমরা দেখিয়াছি। এখন সমাজ-সংস্কার দেখি। বঙ্কিম বাবু স্বীকার করেন যে, গৃহস্থালী স্ত্রীলোকের প্রধানধর্ম্ম। কিন্তু তাই বলিয়া তিনি স্ত্রীশিক্ষার বিরুদ্ধ নহেন। বিরুদ্ধ হওয়া দূরে থাকুক, স্ত্রীলোকে যদি Miss Fawcett এর মত First wrangler হয়, তাহাতেও তাঁহার আপত্তি নাই! বঙ্কিম বাবু কেবল স্ত্রীশিক্ষা নহে, তিনি নারীদিগের উচ্চ শিক্ষার পোষক। তাই তাঁহার প্রফুল্লকে (দেবীচৌধুরাণীকে) ব্যাকরণ, ভট্টি, রঘু, কুমার, নৈষধ, শকুন্তলা, সাংখ্য, বেদান্ত, ন্যায়, যোগশাস্ত্র পড়াইলেন। পরে তাহাকে রাণীগিরি করাইলেন। তাহার পর তাঁহাকে পতিপাদপদ্ম অর্চ্চনা করিতে সংসারে আনিলেন। সংসারে আসিবার পূর্ব্বে প্রফুল্লকে তাহার সপত্নী সাগর জিজ্ঞাসা করিল "এখন গৃহস্থালীতে কি মন টিকিবে? রূপার সিংহাসনে বসিয়া, হীরার মুকুট পরিয়া রাণীগিরির পর কি বাসন মাজা, ঘর ঝাঁটদেওয়া ভাল লাগিবে? যোগ-[illegible]র পর কি ব্রহ্ম ঠাকুরাণীর রূপ কথা ভাল লাগিবে? যার হুকুমে দুই হাজার লোক খাটিত, এখন হরির মা, প্যারির মার হুকুম বরদারি কি আর ভাল লাগিবে?"

প্রফুল্ল উত্তর দিল,—"ভাল লাগিবে বলিয়াই আসিয়াছি, এই ধর্ম্মই স্ত্রীলোকের ধর্ম্ম; রাজত্ব স্ত্রীজাতির ধর্ম্ম নয়। কঠিন ধর্ম্মও এই সংসার ধর্ম্ম; ইহার অপেক্ষা কোন যোগই কঠিন নয়।" প্রফুল্ল সংসারে আসিয়াই যথার্থ সন্ন্যাসিনী হইয়াছিল, তার কোন কামনা ছিল না, কেবল কাজ খুঁজিত। কামনা অর্থে আপনার সুখ খোঁজা—কাজ অর্থে পরের সুখ খোঁজা। * * সে যে অদ্বিতীয় মহামহোপাধ্যায়ের শিষ্য—নিজে পরম পণ্ডিত, সে কথা দূরে থাক্, কেহ জানিল না, যে তাহার অক্ষর পরিচয়ও আছে। গৃহ ধর্ম্মে বিদ্যা প্রকাশের প্রয়োজন নাই। গৃহ ধর্ম্ম বিদ্বানেই সুসম্পন্ন করিতে পারে বটে, কিন্তু বিদ্যা প্রকাশের স্থান সে নয়।" দেখুন, বঙ্কিম বাবু উচ্চশিক্ষার সঙ্গে গৃহস্থালীর কেমন সামঞ্জস্য করিয়াছেন। তিনি তাঁহার শিক্ষিত স্ত্রীলোককে Quida-নিন্দিত বিলাতের এই যুগের "The new woman" করিয়া তুলেন নাই, অথবা Primrose League এর Countess of Jerseyতে পরিণত করেন নাই। দেখুন, প্রফুল্লতে বিদ্যার ও গৃহস্থালীর সমন্বয়, সংসার ধর্ম্ম আর নিষ্কাম ধর্ম্মের সমন্বয়। বঙ্কিম বাবু যদি আর

কিছু না লিখিয়া কেবল মাত্র দেবীচৌধুরাণী লিখিতেন, তাহা হইলেও আমি তাঁহাকে ভক্তি সহকারে প্রণাম করিতাম। আবার, রাজনীতিতেও দেখুন, একদিকে হিন্দুদিগের যোগ, আর একদিকে সাহেবদিগের বিজ্ঞান বল, এই দুইটীর সমন্বয়ে উন্নতির কথা তিনি তাঁহার "আনন্দমঠে" প্রচার করিয়াছেন। বঙ্কিম বাবু স্বাতন্ত্র্য ও সামঞ্জস্য অবলম্বন করিয়া ক্রম উন্নতির যে চরম উন্নতি, তাহাতে, অর্থাৎ ধর্ম্মতত্ত্বে আসিয়া উপনীত হইয়াছিলেন এবং কোমতের একস্বরে বলিয়াছিলেন,—

"The general law of Man's Progress, whatever the point of view chosen, consists in this that man becomes more and more Religious."

আমরা বঙ্কিম বাবুর পুস্তকে প্রথমে দেখিতে পাই, Religion of (conjugal) Love, তার পর Religion of Patriotism, অবশেষে Religion of Humanity. কিন্তু এই Religion of Humanity কোমতের নিরীশ্বর religion নহে, ইহা Religion of Humanity plus God. বঙ্কিম বাবুর হৃদয়ের ত্রিধারা, স্বাতন্ত্র্য, সামঞ্জস্য ও উন্নতি, এ পথ সে পথ দিয়া, শেষে ভক্তি-সাগরাভিমুখে প্রবাহিত। বঙ্কিম বাবু যখন এই সাগর সঙ্গমে উপনীত, তখন ভগবদ্গীতা উচ্চারণ করিলেন, তখন তিনি সর্ব্বশিক্ষার চরম শিক্ষা প্রচার করিলেন যে, ধর্ম্মের উন্নতি ব্যতীত জাতীয় চরিত্রের উন্নতির সম্ভাবনা নাই; জাতীয় চরিত্রের উন্নতি ব্যতীত সামাজিক উন্নতি বল, রাজনৈতিক উন্নতি বল, সবই মিছা, সবই অসম্ভব। এই কথা নূতন নহে, অতি প্রাচীন কথা। কিন্তু বর্ত্তমান রাজনৈতিক ও সামাজিক কোলাহলের মধ্যে এই প্রাচীন কথা ডুবিয়া গিয়াছে। সুতরাং এই প্রাচীন কথা নূতন করিয়া প্রচার করার প্রয়োজন হইয়াছে, বঙ্কিম বাবু তাহা করিয়াছেন।

শ্রীজ্ঞানেন্দ্রলাল রায়।

---

# ধর্ম্মের বহিরঙ্গ ও অন্তরঙ্গ।

প্রকৃতি বহুরূপী। তন্মধ্যে দুই রূপ প্রধান,—স্থূল ও সূক্ষ্ম, জড় ও চেতন, অর্থাৎ বাহির ও ভিতর। সকল জিনিসের কতকটা স্থূল, কতকটা সূক্ষ্ম, অথবা কতকটা জড় কতকটা চেতন। স্থূল বা জড়বোধ সকলেরই ভাগ্যে অল্পাধিক পরিমাণে ঘটে, কিন্তু সূক্ষ্মবোধ বা চেতন-বোধ অল্প লোকেরই হয়। অসাধারণ প্রতিভাসম্পন্ন এমারসন প্রভৃতি পাশ্চাত্য পণ্ডিতবর্গ স্থির করিয়াছেন, জড় আর কিছুই নহে, চেতনশক্তির পুঞ্জীকৃত অবয়ব মাত্র, অথবা ঘনীভূত, জমাট শক্তি তরঙ্গ মাত্র। জড় ও চেতনের দার্শনিক ভিত্তি যাহাই হউক, স্থূলের ভিতরে সূক্ষ্ম যে নিত্য স্পষ্ট অনুভব করা যায়, এ কথা কেহই বড় একটা অস্বীকার করেন নাই। সকল বস্তুরই দুইটা দিক্, একটা স্থূল, একটা সূক্ষ্ম,—অথবা একটা বাহির, একটা ভিতর। মানুষের শরীর ও আত্মা, এ কথার জীবন্ত প্রমাণ স্থল। স্থূল শরীরের ভিতর সূক্ষ্ম আত্মা বাস করেন। একটা অনুভূত, অন্যটী সাধারণত অননুভূত। একটার আদর অধিক, আর একটা সাধারণত অনাদৃত। শরীরের সৌন্দর্য্যে জগৎ মুগ্ধ, আত্মার সৌন্দর্য্যে মুগ্ধ অতি অল্প লোক। স্থূল রূপের

সৌন্দর্য্যে জগতের নরনারী আত্মহারা, সূক্ষ্ম রূপে কিন্তু মানুষ সেরূপ নয়। মানুষ প্রকৃতির অসার বাহির লইয়াই সংসার করে, ঘর বাঁধে,—অন্তর, ভিতর, সার লইয়া মজে অতি অল্প লোক।

মানুষ সাধারণত স্থূলে মজে,সুতরাং মানবের সমষ্টি সমাজও স্থূল লইয়া আইন কানুন করেন। ধর্ম্মনীতি এবং সমাজ—সাধারণত মানুষের স্থূল জ্ঞানের স্থূল ভিত্তির উপর প্রতিষ্ঠিত। সূক্ষ্মাংশ বুঝিতে, ধারণ করিতে, অবলম্বন করিতে চায় অতি অল্প লোক;—পারে আরো অল্প লোক' যাঁহারা পারেন, তাঁহারা অসাধারণ ব্যক্তি।

ধর্ম্মের স্থূল ভিত্তি কি? মত, পূজা, উপাসনা, অনুষ্ঠান, ক্রিয়া কর্ম্ম। ইহার দৃষ্টান্ত সকল সম্প্রদায়ে পাওয়া যায়,ইহার নাম সামাজিক ধর্ম্ম। সূক্ষ্ম ভিত্তি কি?—বিশ্বাস, প্রেম, ভক্তি, সেবা, চরিত্র ও জীবন। ইহার দৃষ্টান্ত সাধু ও মহাপুরুষগণের জীবন। নীতির স্থূল ভিত্তি কি? অনুশাসন ও দণ্ড; অর্থাৎ এটা কর, ওটা করিও না; এটা অবলম্বনের জিনিষ, ওটা নহে, এইরূপ আদেশ। ইহার দৃষ্টান্ত,—বিধি ব্যবস্থা, লৌকিক ধর্ম্মজ্ঞান। নীতির সূক্ষ্ম ভিত্তি কি? অনুজ্ঞান, অনুপ্রাণন, আদেশ। ইহার দৃষ্টান্ত বুঝান একটু কঠিন।

"মিথ্যা কথা বলা অন্যায়"—ইহা একটী নীতির সাধারণ জ্ঞান। ইহা মহাপুরুষ-প্রচারিত, শাস্ত্রানুমোদিত কথা, ইহা নীতির স্থূল ভিত্তি। সূক্ষ্ম ভিত্তি, এই কথার সারত্বের অনুজ্ঞান। অর্থাৎ লোকের কথায় ইহা বিশ্বাস করা এক কথা, এবং বিধাতার অনুপ্রাণনে, আদেশে বা অনুজ্ঞানে ইহা বিশ্বাস করা আর এক কথা। অথবা ইহা কণ্ঠস্থ করা এক কথা এবং ইহা অনুসরণ করা আর এক কথা।

সমাজের স্থূল ভিত্তি আইন কানুন, বিধি ব্যবস্থা, আচার ব্যবহার, নিয়ম প্রণালী। সূক্ষ্ম ভিত্তি—আত্মীয়তা, ভালবাসা, পরোপকার, লোকহিতব্রত, একতা। ইহার দৃষ্টান্ত ঘরে ঘরে।

এখন বুঝাইতে কষ্ট হইবে না যে, মনুষ্য স্থূল লইয়া সদা ব্যতিব্যস্ত। ধর্ম্ম-মত, নীতির অনুশাসন,সমাজের নিয়ম প্রণালীর পক্ষপাতী জগতের বারো আনা লোক। ভিতরের সারবস্তুর অন্বেষণ করে, অতি অল্প লোক।

তিনটী বিষয়কে আমরা পৃথক করিয়া দেখাইলাম, কিন্তু ইহা তিন নহে, ধরিতে গেলে একই। তিনে এমনি দুশ্ছেদ্য বন্ধন, এক হইতে অপরকে পৃথক করা কঠিন। একে তিন, তিনে এক। এক মহান ঈশ্বরের তিন প্রকাশ, অথবা এই তিন মিলিয়া বিধাতৃত্ব। আমরা এই তিনে এক, একে তিন অবলম্বন করিয়া আমাদের বক্তব্য লিপিবদ্ধ করিতেছি।

একটী পৌরাণিক গল্প আছে। এই গল্পটী আমাদের বক্তব্যের অনুকূল। প্রথমত এই গল্পটী বিবৃত করিতেছি।

এক স্থানে একজন সংসার-বিরাগী সন্ন্যাসী এবং তাহার নিকটে একজন বারনারী বাস করিত। সন্ন্যাসী নিষ্ঠাবান্, গায়ে গৈরিক, কপালে তিলক, অঙ্গে বিভূতি ভূষিত থাকিতেন, এবং ধর্ম্মের সর্ব্বপ্রকার অনুষ্ঠান করিতেন। তাঁহার মুখে সর্ব্বদাই ধর্ম্মের কথা, সাংসারিকতার নিন্দা উচ্চারিত হইত। যাহারা ধর্ম্মের কোন অনুষ্ঠান করে না, সর্ব্বদাই তাহাদিগকে ঘৃণা করিতেন। নিকটে যে বেশ্যা বাস করিত, তাহাকে

ঘৃণার চক্ষে দেখিতেন, সর্ব্বদাই তাহার নিন্দা করিতেন, পশুর জীবনের সহিত তাহার জীবনের তুলনা করিতেন। জাতি-ভেদ না মানিয়াও, ভেদ-বোধ রূপ-গরল পানে সদা তিনি বিভোর থাকিতেন। পাপী পুণ্যাত্মার ভেদ, তাহার অন্তর বাহির গ্রাস করিয়াছিল! যখন তখন বলিতেন, পাপীর সংস্পর্শে এবং তাহাদের সহিত আহারে বিহারে ধর্ম্ম লোপ পায়। আত্মাভিমানে সদা তিনি স্ফীত ছিলেন।

আর ঐ অস্পৃশ্যা, সর্ব্বজন-নিন্দিতা, কলুষিতা বেশ্যা, আপন অবস্থায় সদা ম্রিয়মানা থাকিত। নিজ অবস্থায় একদিনও সুখী ছিল না। অবস্থার পীড়নে বাধ্য হইয়া যে জঘন্য কাজ করিত, তজ্জন্য অনুতাপে সদা হৃদয় মন অবসন্ন থাকিত। বাধ্য হইয়া, বেশ-ভূষার পারিপাট্য করিতে হইত, কিন্তু সেজন্যও মনে ক্লেশ হইত। বাহিরে বাহিরের অনুষ্ঠান, অন্তরে অনুতাপ, আত্মগ্লানি, ধর্ম্মে ঐকান্তিক মতি, হরির প্রতি গভীর ভক্তি ছিল, কিন্তু পৃথিবীর কেহ তাহা জানিত না। সংসারে যেরূপ সচরাচর হইয়া থাকে, সকল লোকই তাহাকে ঘৃণা করিত। ঐ সাধু সন্ন্যাসীও ঘৃণা করিত।

ঘটনাচক্রে যথা সময়ে উভয়ের মৃত্যু হইলে, সাধু সন্ন্যাসীর মৃতদেহ ফুল চন্দনে সজ্জিত করিয়া বহুলোক শেষ সম্মান রক্ষা করিল; আর ঐ বেশ্যার কেহ নাই—মৃতের সঙ্গী ডোমেরা প্রকাশ্য রাস্তা দিয়া শব টানিয়া শৃগাল কুক্কুরের ভক্ষণের জন্য ফেলিয়া দিল। মৃত্যুর পর উভয় আত্মার গতি কি হইল? সন্ন্যাসীর আত্মার নরকের দিকে গতি হইতে লাগিল, আর ঐ বেশ্যার আত্মার গতি স্বর্গের দিকে। সন্ন্যাসী বিধাতার এই অবিচার দেখিয়া ক্রোধে, ক্ষোভে, দুঃখে অভিভূত হইলেন। এমন সময়ে দেবর্ষি নারদ সেই স্থলে উপস্থিত। সন্ন্যাসী, ক্রোধভরে নারদকে জিজ্ঞাসা করিলেন, "ঠাকুর, বৈকুণ্ঠপতির এ কি বিচার? আমি কত ধর্ম্ম সঞ্চয় করিয়াছি, আমার নরকে গতি হইতেছে, আর ঐ বেশ্যা চিরকাল অধর্ম্মের কাজ করিয়াছে, উহার স্বর্গে গতি হইতেছে? বিধাতার এ কি লীলা?" দেবর্ষি নারদ ক্ষণকাল ভাবিয়া উত্তর করিলেন, "বিধাতার লীলা কে বুঝিবে? তাঁহার বিচার ঠিক হইয়াছে। তুমি ধর্ম্মের অনুষ্ঠান অনেক করিয়াছ, সত্য; বৈরাগ্যের কঠোর শাসনে শরীরকে পবিত্র রাখিয়াছ, তাহাও সত্য। তোমার শরীরকে পবিত্র রাখার ফল তুমি হাতে হাতে পাইয়াছ। পৃথিবীর লোকেরা তোমার পূজা করিয়াছে, অসংখ্য শিষ্য তোমাকে দেবজ্ঞানে মান্য করিয়াছে, এবং শেষে, মৃত্যুর পর, তোমার পবিত্র শরীরকে পুষ্প চন্দনে চর্চ্চিত করিয়াছে। ধর্ম্মানুষ্ঠান করিয়া তোমার মনে সর্ব্বদা অহঙ্কার ছিল যে, তুমি বড় ধার্ম্মিক। এজন্য তুমি পৃথিবীর সকল লোকের নিন্দা করিয়া বেড়াইতে। আত্মা যার বিনীত নয়, ধর্ম্মে তার অধিকার জন্মে নাই। বাহিরের সাধন করিয়া বাহিরের পুরস্কার পাইয়াছে, এখন অন্তরের সাধনের জন্য কিছু দিন নরকবাসী হও। যখন বুঝিবে, তুমি কিছুই নও, তোমার মান অভিমান যখন ভুলিতে পারিবে, যখন যশ নিন্দা ভুলিবে, তখন স্বর্গে তোমার অভ্যুত্থান হইবে। আর ঐ বেশ্যা শরীরকে অপবিত্র করিয়াছিল, শরীর ব্যাধিতে পচিয়াছে, তারপর ডোমেরা রাস্তায় টানিয়া ফেলিয়াছে, শৃগাল শকুনী শরীরের শেষ পরিণাম

করিয়াছে। ঐ বেশ্যার আত্মা সদা অনুতপ্ত ছিল, বহু লোকের ন্যায়,পাপ করিয়া অহঙ্কার পোষণ করে নাই, তাহার অভিমান ছিল না, আপনার অস্তিত্বে সে এক দিনও সুখী ছিল না। কখনও কাহারও নিন্দা করিত না— কখনও আপনাকে বড় মনে করিত না। সদা হরির উপর নির্ভর করিয়া থাকিত এবং নীরবে বলিত—"হরি, কবে আমার এ দশা ঘুচিবে?" হরি তাহার ঐকান্তিক অনুরাগ ও অনুতাপ দেখিয়া আশীর্ব্বাদ করিয়াছেন। এজন্য স্বর্গে তাহার আত্মার গতি হইতেছে। অহঙ্কার জীবের সর্ব্বনাশের মূল। অহঙ্কার পাপীরও সর্ব্বনাশ কহইতেছে।-ত্মারও করে। সন্ন্যাসী, দেবর্ষি নারদসমাজে, শুনিয়া অবাক্ হইলেন। খ্রীষ্ট-

আর একটী গল্পের কথা উল্লেখ করিতেছি। কোন স্থানে একজন গৃহস্থ বাস করিতেন। তাঁহার স্ত্রী পতিপরায়ণা, সাধ্বী, দশকর্ম্মান্বিতা, পুণ্যশীলা, কিন্তু অহংবোধে একটু আত্মহারা। তিনি সদা পূজা অর্চ্চনায় দিন কাটাইতেন। স্বামী কিন্তু ধর্ম্মের কোন কথাই বলিতেন না, কোন প্রকার পূজা অর্চ্চনা করিতেন না, কোন প্রকার অনুষ্ঠান করিতেন না, তিনি বিনয়ী, দীন কাঙ্গালের ন্যায় থাকিতেন। ঈশ্বরের, কি ইষ্ট দেবতার নামও কখন উচ্চারণ করিতেন না। এজন্য তাহার স্ত্রী বড়ই কষ্ট পাইতেন, ভাবিতেন, আমার স্বামী একবার ভ্রমেও ঈশ্বরের নাম মুখে আনেন না! কি দুঃখের কথা! এ দুঃখ কিন্তু স্বামী জানিতেন না। স্বামী সুখে সচ্ছন্দে দিন কাটাইতেন। হঠাৎ এক রাত্রিতে স্বপ্ন দেখিয়া স্বামী ঈশ্বরের নাম উচ্চারণ করিয়াছিলেন। স্ত্রী, স্বামীর মুখে, রাত্রে ঈশ্বরের নাম শুনিয়া খুব আনন্দিত হইলেন, বিধাতাকে শত শত ধন্যবাদ দিলেন, এবং পরদিন পূজা অর্চ্চনার বিশেষ আয়োজন করিলেন। স্বামী এ সকল কিছুই জানেন না। তিনি বাড়ী আসিয়া পূজার বিশেষ আয়োজন দেখিয়া বিস্মিত হইলেন। তাঁহার স্ত্রী তাঁহাকে আজ বিশেষরূপ আদর অভ্যর্থনা করিতেছেন দেখিয়া আরো আশ্চর্য্যান্বিত হইলেন। এ সকলের কারণ কিছুই নির্ণয় করিতে না পারিয়া, শেষে ভার্য্যাকে জিজ্ঞাসা করিলেন। ভার্য্যা প্রফুল্ল চিত্তে বলিলেন, "এতদিন তোমার মুখে ইষ্টদেবতার নাম না শুনিয়া মর্ম্মে আমি মরিয়াছিলাম; তুমি ধর্ম্মের কোন অনুষ্ঠান কর না দেখিয়া মনে ভাবিতাম, তুমি নাস্তিক। এ জন্য কত অশ্রুপাত করিয়াছি, কত কষ্ট সহিয়াছি, বিধাতাই জানেন। কাল রাত্রে আমার পরম সৌভাগ্যে তোমার মুখ হইতে ঈশ্বরের নাম বাহির হইয়াছিল, সে জন্য আমার এত আনন্দ হইয়াছে যে, বলিতে পারি না। কৃতজ্ঞতা প্রকাশের জন্য এই সব আয়োজন।"

এই কথা স্বামীর প্রাণে শেল সম বিদ্ধ হইল, ইষ্টদেবতার নাম আমার মুখ হইতে বাহির হইয়াছে, অন্তরের জিনিষকে অন্তরে রাখিতে পারিলাম না, এই কষ্ট দারুণ আঘাত করিল। শরীর মন অবসন্ন হইয়া আসিল, তিনি হঠাৎ সংজ্ঞা হারাইয়া ভূতলে পতিত হইলেন। জনশ্রুতি এইরূপ, এই পতনেই তাঁহার মৃত্যু হইল। স্ত্রী, স্বামীর গভীর অন্তরমুখী ধর্ম্মভাবের জলন্ত দৃষ্টান্ত দেখিয়া অবাক্ হইলেন, আপনার জীবনকে ধিক্কার দিয়া, অনুতাপে, পতির অনুসরণ করিলেন। গ্রামের সকল লোক জীবন্ত দৃষ্টান্ত দেখিয়া স্তম্ভিত হইল।

যে দুটী দৃষ্টান্তের উল্লেখ করিলাম, ইহাতে প্রতিপন্ন হইবে, মানুষের বাহিরের আচার ব্যবহার ধর্ম্মভাব জড়িত হইলেও, অন্তর পরিশুদ্ধ না হইতে পারে; দ্বিতীয় কথা, বাহিরে ধর্ম্মের অনুষ্ঠান না করিলেও, ভিতরে একজনের ধর্ম্মগত জীবন থাকিতে পারে। আমাদের বিবেচনায়, ধর্ম্ম বাহিরে দেখানের জিনিস নয়, ইহা যত সংযত ভাবে অন্তরে থাকে, ততই মঙ্গল এবং তাহাতে অহঙ্কার স্ফূর্ত্তি পায় না। মানুষের বিমল চরিত্রে ধর্ম্মের কোনরূপ বহিপ্র্রকাশ হয়, হউক, আপত্তি নাই, কিন্তু চরিত্র ভিন্ন আর যে প্রকার বহিপ্র্রকাশ হয়, তাহাই মারাত্মক, তাহাতেই অহঙ্কার প্রসব করে। ভক্ত, যোগী, সাধু এ সকলেরও অহঙ্কার সাধন পথের বিঘ্ন ঘটায়—স্বর্গের দ্বার রুদ্ধ করে। পাপীর ত কথাই নাই, অন্তরে পাপ করিয়া যাহারা বাহিরে ধার্ম্মিকতার ভাণ করিয়া অহঙ্কারে মত্ত থাকে, তাহাদের ত কথাই নাই। ধর্ম্মের বিমল জ্যোতি অন্তরে পড়িলে, মুখে তার ছবি প্রতিভাত হয়, একথা অস্বীকার করি না। প্রকৃত ধার্ম্মিক পাপী তাপীর জন্য জীবন বলি দিতে একটুও কুণ্ঠিত হন না। পাপী মানব, ধর্ম্মের আদর্শে জীবন গঠনে যখন সমর্থ হয়, তখন বিনয়ে তাঁহার মূর্ত্তি নমিত হয়, তখন সর্ব্বপ্রথম তাঁহার দৃষ্টি পড়ে, পাপীদিগের প্রতি। পাপীদিগের প্রতি সহানুভূতি, তাহাদিগের উদ্ধারের চেষ্টা, প্রকৃত ধার্ম্মিকের লক্ষন। প্রকৃত ধার্ম্মিক এইখানে মানবের নিকট ধরা পড়েন। ইহাতে দোষ নাই। জেনেরেল বুথ, মুর প্রভৃতি মহাজন এইখানে ধরা পড়িয়াছেন, ঈশা, মহম্মদ, গৌর নিতাই এই প্রেমে বাঁধা। নচেৎ তাঁহারা কি ধর্ম্ম সাধন করেন বা করিতেন, মানুষ তাহা জানে না। ইহারা তৃণের ন্যায় দীন, বৃক্ষের ন্যায় কষ্টসহিষ্ণু। প্রকৃত ধার্ম্মিক ব্যক্তি, বড় ছোট, ধনী দরিদ্র, পাপী পুণ্যাত্মা—এ ভেদ রাখেন না। তাঁহারা মানবের জন্য কাঁদিয়া আকুল। কিসে মানুষের কল্যাণ হইবে, দিবানিশি কেবল এই ভাবনা। আর যাঁহারা মতের দাস, অনুষ্ঠানের দাস—বাহ্য ব্যাপারে মত্ত,—জ্ঞান ভক্তিতেও তাঁহাদের অহঙ্কার। তাঁহারা মনে করেন, তাঁহাদের ন্যায় জীব এই পৃথিবীতে আর নাই। ভেদ-বুদ্ধি তাঁহাদের অন্তর বাহিরকে জর্জ্জরিত করিয়া সর্ব্বনাশ কে[illegible]াতিভেদ না মানিয়াও তাঁহারা নব নব [illegible] সৃষ্টি করেন। হিন্দুসমাজ মত ও [illegible] সর্ব্বস্ব বাহ্য জ্ঞান লইয়া ডুবিয়াছে, এ[illegible]াজ ক্রমে ক্রমে সেই দিকে ঝুঁকিতেছে। নানা ঘটনায় দেখিতেছি, ভূতলশায়ী জাতিভেদ-বৃক্ষের নব নব অঙ্কুর এই সমাজের ভিতর পুনঃ গজাইতেছে। এই দৃশ্য দেখিয়া কোন কোন বিজ্ঞ ব্যক্তি বলিতেছেন যে, ভিতরের ধর্ম্মভাব ক্রমে ক্রমে বিলুপ্ত হইতেছে বলিয়া ব্রাহ্মগণ ধর্ম্মের বহিরঙ্গ জাতিভেদের পোষকতায় এখন মনোনিবেশ করিতেছেন। নীচ বর্ণে আদান প্রদান করিতে, এখন দিন দিন দেখিতেছি, অনেকেরই অনিচ্ছা হইতেছে। হিন্দুসমাজের জাতিভেদ বর্ণগত, সেই বর্ণগত জাতিভেদ, চরিত্র, ধন, বিদ্যার প্রাচীর উল্লঙ্ঘন করিয়া, এখন ব্রাহ্মসমাজে প্রবেশ করিতেছে। অনেক মহারথী ইহা বুঝিতেছেন, কিন্তু কেহই এই বিষ-বৃক্ষ বিনাশে বদ্ধপরিকর নহেন। ইহাতেই বুঝা যাইতেছে, ব্রাহ্মসমাজ যেন কিছু মত ও অনুষ্ঠানের দাস হইয়া পড়িতেছেন। অন্তরমুখী ধর্ম্মভাব ক্রমেই

যেন হ্রাস হইতেছে। ধর্ম্ম ও সমাজ—দুটী মূল বিষয়ে একীভূত, মিলিত—প্রথম বিবাহ-প্রথা, দ্বিতীয় জাতিভেদ-প্রথা। বিবাহ-প্রথা সংস্কার সম্বন্ধে ব্রাহ্মসমাজ কতকদূর অগ্রসর হইয়া এখন স্রোতে গা ঢালিয়া দিয়াছেন, স্বেচ্ছাচারিতা, বিলাসিতা এখন ব্রাহ্মসমাজকে যে দিকে লইয়া যায়, সেই দিকেই গতি হইবে। দ্বিতীয় কথা, জাতিভেদ-নাশ বাহিরে কতক হইয়াছিল, অনেক ব্রাহ্মণ পৈতা ফেলিয়াছেন, জানি, কিন্তু অহঙ্কারের উত্তেজনায় এখন পুত্রকন্যার বিবাহের সময়, দেখিতেছি, অনেকেই ফিরিয়া দাঁড়াইতেছেন। ভয় হইতেছে, বুঝি বা শেষে জাতিনাশ, ব্রাহ্মসমাজে, আহার-গত হইয়া দাঁড়ায়। একজন খ্রীষ্ট-মহিলা কোনবন্ধুকে বলিয়াছিলেন, "আমরা খ্রীষ্ট বিশ্বাসীরা পাপীদের জন্য, ব্রাহ্ম, তোমরা পুণ্যাত্মাদের জন্য!" বাস্তবিক যেন কথাটা কাজে দেখিতে পাওয়া যাইতেছে। জাতিভেদ-নাশ, কেবল আহারের সময়, করিলে হয় না। পাপীদিগের প্রতি ঘৃণা, অন্য বর্ণের প্রতি ঘৃণা, অন্য সমাজের লোকদিগের প্রতি ঘৃণা, ব্রাহ্মসমাজে বড়ই বাড়িয়া যাইতেছে। পাপী উদ্ধারের জন্য এখন ব্রাহ্মসমাজ বড় একটা চেষ্টা করিতেছেন না। দ্বারে পাপী ও পতিত জন উপস্থিত হইলেও, ব্রাহ্ম ভ্রূকুঞ্চিত করিয়া উপেক্ষা করেন। পাপের প্রতি ঘৃণা থাকা মঙ্গলের কথা, কিন্তু পাপীর প্রতি নহে। পাপীর প্রতি জীবন্ত ঘৃণা-বোধ ব্রাহ্মসমাজে মূর্ত্তিমান হইয়া উঠিতেছে। ইহা যে অহঙ্কারের ফল,সন্দেহ নাই। অন্তরঙ্গ-সাধন হীন হইলেই অহঙ্কার বাড়ে, দৃষ্টান্ত দ্বারা দেখান গিয়াছে। এখন কে সাহস করিয়া বলিতে পারিবেন যে, ব্রাহ্মসমাজ অন্তরঙ্গ ধর্ম্মসাধনে সিদ্ধ হইতেছেন? হিন্দুসমাজের বহু লোক দশকর্ম্মান্বিত,—পূজা অর্চ্চনা করে,গৈরিক, নামাবলী, তিলক ধারণ করে, কিন্তু মিথ্যা, প্রবঞ্চনা, শঠতা, ব্যভিচার, মদ্যপান, চৌর্য্য, বিবাদ বিসম্বাদ এ সকলে লিপ্ত হইতে কাতর অতি অল্প লোক। অর্থ উপার্জ্জনের জন্য না পারে এমন কাজ নাই। বড় বড় নেতারা ইহার হাত হইতে নিষ্কৃতি পান না, অন্য সম্বন্ধে আর কথা কি? হিন্দুসমাজে আজকাল ধর্ম্মের নামে না চলে,এমন কাজ নাই। যার যা ইচ্ছা করিতেছে, অথচ তাহারা সমাজের নেতা। আর ব্রাহ্মসমাজ,ভারতের আশা ভরসার সমাজ;—এখানে কি দেখি? এখানে দুবেলা উপাসনা আছে, উৎসবাদি আছে,অনুষ্ঠানাদি সবই আছে, কিন্তু দিন দিন জাতিভেদ আবার জাগিতেছে, পাপের প্রতি ঘৃণা হ্রাস হইতেছে, পাপীর প্রতি ঘৃণা বাড়িতেছে, বিবাহাদিতে নানা দুর্নীতি প্রশ্রয় পাইতেছে,আর ঘরে ঘরে,ব্যক্তিতে ব্যক্তিতে, সমাজে সমাজে বিবাদ বিসম্বাদ দিন দিন আরো সজীব হইয়া উঠিতেছে। এই সকল দেখিয়া একদিন একজন প্রবীণ ব্রাহ্মসাধু বলিয়াছিলেন, বহির্মুখী সাধনার পরিণাম যাহা, তাহাই হইতেছে। বহির্মুখী সাধনার যাহা মত,অন্তরমুখী সাধনায় তাহা বিশ্বাস; বহির্মুখী সাধনায় যাহা ভাব, অন্তরমুখী সাধনায় তাহা ভক্তি; বহির্মুখী সাধনায় যাহা অনুষ্ঠান,অন্তরমুখী সাধনায় তাহা অনুরাগ; বহির্মুখী সাধনায় যাহা পূজা, অন্তর্মুখী সাধনায় তাহা সম্ভোগ; বহির্মুখী সাধনায় যাহা মত্ততা, অন্তরমুখী সাধনায় তাহা সমাধি; বহির্মুখী সাধনায় যাহা কল্পনা,অন্তরমুখী সাধনায় তাহা প্রত্যক্ষ জ্ঞান; বহির্মুখী সাধনায় যাহা বক্তৃতা, অন্তরমুখী

সাধনায় তাহা সেবা। ইহাতেই বুঝা যাইতেছে, একটী কত সহজ, অন্যটী কত কঠিন। গুরুমুখে মন্ত্র শুনিয়া সেই মন্ত্র উচ্চারণ করা ও মত বিশেষ ধরিয়া থাকা সহজ, অতি সহজ। অনুষ্ঠানাদি করা ও ধর্ম্মের পোষাক পরিধান করা আরো সহজ। কিন্তু প্রত্যক্ষ জ্ঞান-সিদ্ধ বিধাতার অনুপ্রাণনে বিশ্বাসের উদয় হওয়া ও তাহা ধারণ করা অতি কঠিন। ব্যক্তি বিশেষের দ্বারা শক্তিসঞ্চার করাইয়া ধেই ধেই করিয়া উন্মাদের ন্যায় নৃত্য করা সোজা কথা, কিন্তু প্রত্যক্ষ মাতৃ-দর্শন-জনিত অলৌকিক বিহ্বল-চিত্তের তন্ময়ত্ব লাভ করা বড়ই কঠিন। জটা রাখিয়া, বিভূতি মাখিয়া, গৈরিক ও নামাবলী পরিধান পূর্ব্বক ধার্ম্মিক বলিয়া পরিচিত হওয়া খুব সোজা, কিন্তু অন্তরে প্রেম-বিহ্বল চিত্তের নির্ভরশীলতা ও বিমল-চরিত্র লাভ করা অতি কঠিন। উদ্দাম নৃত্য কে না করিতে পারে? কিন্তু আত্মহারা ভাবে তাঁহাতে মজিয়া ডুবিয়া থাকিতে পারে কয় জন? ধর্ম্মের নামে বক্তৃতা করিতে সকলেই পারে,কিন্তু নর-সেবা দ্বারা শরীর মনকে পবিত্র করিতে পারে কয় জন? বাহিরের সাধনায় জগতে ধার্ম্মিক বলিয়া পরিচিত হওয়া যায়, কিন্তু পরিত্রাণের একটুও উপকার হয় না। আমরা যে দৃষ্টান্ত উদ্ধৃত করিয়াছি, তাহাতে বুঝা যায়, ভিতর-সার-শূন্য বাহ্যানুষ্ঠান নরকের পথ প্রস্তুত করে। বাহিরের সাধনায় অহঙ্কার জন্মে—অহংটা সর্ব্বময় হয়; অন্তরের সাধনায় বিনয় জাগিয়া উঠে, আত্মনাশ বোধ জন্মে। আমি কিছুই নই, কেবল তিনি, এই বোধ না হইলে ধর্ম্ম রাজ্যের গভীর প্রদেশে প্রবেশ করা যায় না। বাহিরের কাজ ধরিয়া বাহিরেই মানুষ মজিতে পারে; অন্তরে প্রবেশ করিতে পারে না। যে সকল মৎস্য জলের উপর ভাসিয়া বেড়ায়, তাহারা গভীর জলে ডুবিতে পারে না। যাহারা গভীর জলে ডুবিয়া থাকে, তাহারা সর্ব্বদা ভাসিয়া বেড়াইতে চায় না—গভীর শান্তি এবং শীতলতায় তাহারা নিমগ্ন; উপরের তরঙ্গের উত্তেজনায় তাহাদের কিছুই আসিয়া যায় না। সেইরূপ যাহারা সংসারে ভাসিয়া বেড়ায়, যশোনিন্দার তরঙ্গে, তাহারাই আন্দোলিত হয়,—লোকের প্রশংসায় তাহারা নাচে, লোকের নিন্দায় বসিয়া পড়ে—অথবা তাহাদের সকল অনুষ্ঠান লোকের প্রবর্ত্তনায় অঙ্কুরিত। আর যাঁহারা সংসারের সার বিধাতার গভীরতম ক্রোড়ে নিমগ্ন, বাহিরের যশো-নিন্দার বাহ্য তরঙ্গে তাঁহাদের কিছু করিতে পারে না,তাঁহারা চির শান্তিতে, পবিত্রতাতে সংসারের ঝড় তুফানের অতীত হইয়া বাস করেন। পাহাড়ের উপর উঠিলে নিম্ন প্রান্তরের সব যেমন সমান দেখা যায়, তাঁহাদের আত্মার নিকট, তেমনই সব, বড় ছোট সমান হইয়া যায়। গভীর রাজ্যে—সমত্ব, সাম্য, একত্ব, মিলন; পৃথক পৃথক বোধ, বৈচিত্র্য, বহু-বোধ, বিচ্ছেদ—সংসারজ্ঞানের কথা। সংসারের অতীত কথা—একের অস্তিত্বে সকলের অস্তিত্ব, —একে সব স্থিত। সুতরাং অনন্তত্ব আছে বটে, কিন্তু সেখানে বৈচিত্র্য-নাই। ভেদ-বোধ বা বৈচিত্র্য-বোধ—সংসারের কথা। সম্প্রদায়, সংসার-ধর্ম্মে সম্ভব। কিন্তু সংসারের অতীত মাতৃধর্ম্মে সমতা, একতা, চির-মিলন। পৃথিবীতে বহু নদ নদী আছে, কিন্তু সে সকল যখন সাগরে সম্মিলিত হয়, তখন সব একাকার। কোন্ নদী বড়, কোন্ নদী ছোট,—কোন্‌টী কৃষ্ণা, কোন্‌টী কাবেরী—এ বিচার করে সাধ্য করে?—সব একাকার

হইয়া গিয়াছে। রেখা-বোধ, সীমা-বোধ, ক্ষুদ্র-বোধ,—সকল ভেদ-বোধ সংসারের কথা; ধর্ম্মের কথা—অনন্তত্ব ও ভেদাভেদ-রহিতত্ব-বোধ। তুমি মাটীর নশ্বর দেহ পুষ্পচন্দনে সজ্জিত করিয়া ভাবিতেছ, তুমি বড় ধনী, বড় ধার্ম্মিক, বড় বিদ্বান? হায়, হায়, হায়, তুমি জান না, শ্মশানে তোমার এই শরীরের পরিণাম কাঠ-লেখনী অগ্নি-কালীতে কিরূপ লিখিবে!! তোমার শরীরের পরিণাম ঐ চিতার ভস্ম! যে ভস্মে দীন দরিদ্র, পাপী তাপী বিমিশ্রিত, ঐ সামান্য, উপেক্ষিত—চিতার ভস্ম! কিসের অহঙ্কার তোমার ভাই? তুমি বৈচিত্র্যই দেখিতেছ, বৈচিত্র্যই গণিতেছ। শ্মশানে যাইয়াও তোমার সমত্ব জ্ঞান জন্মিতেছে না! কি আর বলিব! দেখ মৃত্যুর পর ঐ অহঙ্কার বর্জ্জিত অনুতপ্ত বেশ্যার গতি কোথায়, আর সাধু সন্ন্যাসীর গতি কোথায়? ভিতরে তুমি কি, তাহার অন্বেষণ কর, ভিতরে যাহাতে সৎ হইতে পার, তাহার চেষ্টা কর। আত্মার মূলে অবগাহন না করিলে, কেহই কাশী বৃন্দাবন, গয়া, মক্কা বা জেরুজালমে যাইয়া ধার্ম্মিক হইতে পারে না। আত্মার মূলে যাইয়া বাসনার আগুন নিবাইতে না পারিলে, কেহই যাগ যজ্ঞ বাহ্য অনুষ্ঠানের আগুন জ্বালিয়া স্বর্গে যাইতে পারে না। আত্মার মূলে ডুবিলে মানুষ আপনাকে চিনিতে পারে, এবং সেই সঙ্গে সঙ্গে পরমাত্মাকে চিনিতে পারে। পরমাত্মা—আত্মার মূলে। তুমি গয়া কাশী বেড়াইলে, শত শত অরণ্য পর্ব্বত ঘুরিয়া মরিলে, কত সাধু সঙ্গ করিলে, অবিচারিত ভাবে কত গুরুর উপদেশ পালন করিলে, কত অনুষ্ঠান ক্রিয়া কাণ্ড করিলে, কত পুস্তক পড়িলে, কিন্তু এক বারও আত্মার মূলে অবগাহন করিলে না! ধিক্ তোমাকে! চিনিলে না তুমি কে, বুঝিলে না—তোমার পরিণাম কি? আপনি পাপরাশিকে দিন রাত্রি অমৃতের ন্যায় পান করিয়া বিভোর হইয়া রহিলে এবং অহঙ্কারে মত্ত হইয়া অন্যের সামান্য অপরাধকে গুরুতর মনে ধারণা পূর্ব্বক ঘৃণা করিলে। আপনাকে চিনিতে পারিলে কখনও এরূপ করিতে না। আপনি কত পাপ করিয়াছ, বুঝিলে অন্যকে ঘৃণা করিতে তোমার প্রবৃত্তি হইত না। যে নিজে মরিয়া রহিয়াছে, সে অন্যকে কি ঘৃণা করিবে? অন্যকে ঘৃণা করিতে তোমার অধিকার নাই। আপনাকে চিনিয়া লও, এবং তাঁহাতে মজ, তাঁহাতে ডুব দেও। ঘৃণা বিদ্বেষ, রোগ শোকের অতীত তবেই হইতে পারিবে। আর যদি বাহির লইয়াই থাক, তবে কখনও বুঝিতে পারিবে না, অন্তরের ধর্ম্ম কি?

# পরমহংস শিবনারায়ণ স্বামীর উপদেশ। (১)

অনাদি ধর্ম্ম অর্থাৎ পূর্ণ পরব্রহ্ম জ্যোতিঃ স্বরূপ প্রত্যক্ষ বিরাটরূপে জগৎ পিতা, জগন্মাতা, জগদ্গুরু, জগদাত্মা বিরাজমান আছেন। তাঁহাকে পরিত্যাগ করিয়া আর্য্যগণের আজ কি দুর্দ্দশা না হইয়াছে!! সে ধৈর্য্য নাই, সে তেজ নাই, সে সাহস নাই, সে বিক্রম নাই, সে একতা নাই, সে কার্য্যতৎপরতা নাই, সে ধৈর্য্য নাই, সে তিতিক্ষা নাই, সে নিষ্ঠা নাই, সে ভক্তি নাই, সে দয়া নাই, সে ধর্ম্ম নাই, সে সাধনা নাই, সুতরাং সে সিদ্ধিও নাই, সর্ব্ববিষয়েই বলহীন হইয়া রহিয়াছে। বাল্যকালে

পুত্র কন্যাকে সৎ উপদেশ, সত্যধর্ম্ম ও সৎ শিক্ষা দেওয়া পিতামাতার কর্ত্তব্য; কিন্তু অল্প পিতামাতাই এ কার্য্য করিয়া থাকেন। যদি পূর্ব্বকালের অর্থাৎ বৈদিক সময়ের ন্যায় পিতামাতা পুত্রকন্যাকে শিক্ষা দীক্ষা দিতেন, তাহা হইলে জগতের যে কত মঙ্গল সাধিত হইত, তাহা বলিতে পারি না। বাল্যকালে ব্রহ্মচর্য্য অবলম্বন করত জ্ঞান ও মুক্তি উপার্জ্জন করিয়া যদি সংসারে প্রবেশ করে, তাহা হইলে তাহাদের দ্বারা সংসার যে সুচারুরূপে চলে, তাহা বলা বাহুল্য। সে আপনাকে প্রথমেই ত উদ্ধার করে, এবং সংসারে প্রবেশ করিয়া সংসারকেও উদ্ধার করে। কিন্তু বৃদ্ধ কালে ধর্ম্ম উপার্জ্জন করিতে গেলে সিদ্ধ হওয়া বড়ই কঠিন। কেন না, বাল্যকাল হইতেই মন অসৎ পদার্থে লিপ্ত থাকে, যৌবনে ইন্দ্রিয়ের প্রবল প্রতাপে তাহারই বশীভূত হয়, সুতরাং বৃদ্ধকালে মন নিস্তেজ হইয়া পড়ে, তাহার কার্য্যকরী ক্ষমতাও আর থাকে না, এজন্য মন সংযত হয় না। যে অভ্যাস সাধারণ জ্ঞানের সঙ্গে সঙ্গে হইয়া আসিয়াছে, সে অভ্যাস আর কিছুতেই পরিত্যাগ করিতে পারে না, সুতরাং ধর্ম্ম কার্য্য অর্থাৎ সাধনাও সুচারুরূপে, কি আদৌ হয় না? জীব যে সংসারে থাকিয়া নিয়ত নানাপ্রকারে কষ্ট ভোগ করে, সাধন-বল না থাকাই তাহার একমাত্র কারণ। এই জন্য অনাদি হিন্দুধর্ম্মে, বরাবরই, বাল্য কালে বিদ্যার সঙ্গে সঙ্গে, ধর্ম্ম অর্থাৎ ঈশ্বর বিষয়ক জ্ঞান ও মুক্তি উপার্জ্জন করিয়া সংসারে প্রবেশ করিবার ব্যবস্থা আছে।

ব্রাহ্মণ, ক্ষত্রিয় ও বৈশ্যগণের যখন উপনয়ন হয়, সেই সময় তাহাদিগকে সৎ উপদেশ ও সৎশিক্ষা এবং দীক্ষা দেওয়া হয়। তখন তাহাদিগকে এই মাত্র বলা হয় যে, আজ হইতে তোমরা দ্বিজ হইলে, তোমাদের কার্য্য ব্রহ্মচর্য্য অবলম্বন করিয়া বেদ পাঠ করা, ওঁকার ব্রহ্মগায়ত্রী জপ করা, অগ্নিতে আহুতি দেওয়া, সাবিত্রী জগৎজননী বলিয়া সূর্য্যনারায়ণকে ধ্যান ধারণা করা। এই সকল কার্য্য করিলে তোমাদের জ্ঞান ও মুক্তি হইবে।

উপনয়ন হইবার সময় বেদ পাঠ করিতে বলিবার কারণ এই যে, বেদ পাঠ করিলে ঈশ্বর অর্থাৎ পূর্ণ পরব্রহ্ম জ্যোতিঃস্বরূপ আত্মা ও গুরু সত্য আছেন, তাহা মনে বিশ্বাস হইবে, মন পবিত্র হইবে। ওঁকার ও ব্রহ্মগায়ত্রী জপ করিতে বলিবার অর্থ এই যে, পূর্ণ ব্রহ্ম জ্যোতিঃস্বরূপের নাম ওঁকার ও ব্রহ্মগায়ত্রী। সেই মন্ত্র অর্থাৎ নাম ধরিয়া তাঁহাকে ডাকিতে হইবে। সূর্য্যনারায়ণকে সাবিত্রী বলিয়া ধারণ করিতে বলিবার কারণ এই যে, নিরাকার ব্রহ্মকে প্রথমে ধারণা করিতে পারিবে না। নিরাকার ব্রহ্ম প্রত্যক্ষ সাকাররূপ তেজোময় জ্যোতি সূর্য্যনারায়ণ রূপে বিরাজমান আছেন। এই জন্য পরমাত্মার রূপ ও আপনার রূপ সূর্য্য নারায়ণ জ্যোতিঃস্বরূপ বলিয়া ধারণা করিতে হয় ও নিরাকার সাকার পূর্ণ রূপে উপাসনা করিতে হয়। আরও কথা এই যে, যেমন আপনারা আহার না করিলে স্থূল শরীরে উঠিবার সামর্থ্য থাকে না এবং আহার করিলে স্থূল শরীরে বল হয় ও উঠিবার ক্ষমতা হয়, সেইরূপ, আধ্যাত্মিক বিষয়ে আপনারা তেজহীন, বলহীন হইয়া আছেন, সেই জগৎ পিতা, জগৎ মাতা জগদ্গুরু ও জগদাত্মা জ্যোতিঃস্বরূপ সূর্য্যনারায়ণকে ধারণ করিলে আধ্যাত্মিক বিষয়ে উন্নতি হয়, তেজ হয়, বল হয়,

বুদ্ধি হয় ও জ্ঞান হয়। আর পূর্ণরূপে পরমাত্মাকে ধারণ করিবার শক্তি জন্মে। মনে নিষ্ঠা ও ভক্তি হয়। এইরূপে জ্যোতিঃস্বরূপ সূর্য্যনারায়ণকে ধারণ করিলে জীবাত্মা ও পরমাত্মা অভেদ দেখিতে পাইবেন। এবং কি ব্যবহারিক কি পারমার্থিক, উভয় কার্য্য বুঝিয়া করিতে পারিবেন এবং সর্ব্বদা নির্ব্বিকার হইয়া পরমানন্দে থাকিতে পারিবেন। গৃহস্থধর্ম্মে থাকিয়াও কোন বিষয়ে আসক্তি জন্মিবে না। লাভে ও লোকসানে, সুখে ও দুঃখে সমভাবে থাকিবেন। দেখিবেন, লক্ষ টাকা লাভ হইলে নিজে কিছুই লাভ হই নাই এবং লক্ষ টাকা লোকসান হইলেও নিজে কিছুই লোকসান হই নাই; আমি যাহা, তাহাই আছি। ত্যাগ ও গ্রহণ সম্বন্ধে দেখুন যে, ব্রহ্মাণ্ড মধ্যে আমার এমন কি বস্তু আছে যে, তাহা আমি ত্যাগ বা গ্রহণ করিব? যদি আমার নিজের কোন বস্তু হইত, তাহা হইলে আমি তাহা ত্যাগ বা গ্রহণ করিতাম। এই বিশ্ব মধ্যে যখন আমার কোন বস্তুই নিজের নহে, এমন কি, এই যে সুন্দর স্থূল দেহ, তাহাও যখন আমার নহে, কেন না, আমি মৃত্যুকালে ইহা যখন সঙ্গে করিয়া লইয়া যাইতে পারিব না, তখন আমার মধ্যে ত্যাগ ও গ্রহণ কিছুই নাই। আমার অজ্ঞানতাতে ত্যাগ ও গ্রহণ, আমি ও পরমাত্মা ইত্যাকার বোধ হইতেছিল; কিন্তু তাহা নহে; এই সকল লইয়া তিনি পরিপূর্ণ আছেন। জ্ঞানিগণ ত্যাগ ও গ্রহণের ভাব বুঝিয়া সংসারে পরমানন্দে থাকেন।

অগ্নিতে আহুতি দিবার অর্থ এই যে, উহাতে জগতের হিত হয়। যেরূপ কৃষক জমি চাষ করিয়া ধান্য বপন করে, পরে উহাতে অঙ্কুর হইয়া গাছ হয়, পরে উহাতে ফুল হইয়া ফল অর্থাৎ ধান্য হয়। এক বিঘা জমিতে চারি অথবা পাঁচ সের ধান্য বুনে, কিন্তু তাহাতে ২০।২৫ মণ ধান্য হয়; যেরূপ পৃথিবী তত্ত্বে ধান্য জন্মে, সেইরূপ, অগ্নি-তত্ত্বে উত্তম উত্তম দ্রব্য আহুতি দিলে তাহার ধূম আকাশে যাইয়া মেঘ হয়; পরে দেব প্রসন্ন হইয়া ঐ মেঘ হইতে সময়ে বারি বর্ষণ করেন এবং তদ্দ্বারা অন্ন উৎপন্ন করিয়া প্রজাগণ পালন করেন। আর যজ্ঞীয় ধূম দ্বারা বায়ু পরিষ্কার হয়। ঐ অগ্নির তেজে অন্তঃকরণ শুদ্ধ হয়; অন্তঃকরণ শুদ্ধ হইলে পরমাত্মাতে নিষ্ঠা ভক্তি জন্মে। অগ্নিতে আহুতি দিলে বিবেকের উদয় হয়; কেন না দেখিতে পাওয়া যায় যে, যে কোন বস্তু অগ্নিতে দেওয়া যায়, তৎ সমস্তই ভস্ম করত আপনার রূপ করিয়া নিরাকার হইয়া যায়। সেই সমস্ত দ্রব্য কোথা যাইতেছে, এই প্রশ্নের মীমাংসা করিতে করিতে বিবেক আপনা হইতেই আসিয়া উদয় হয়, এবং জগৎসংসারকে অসার বলিয়া ইহাতে আর আসক্তি জন্মে না।—এই জন্য শ্মশানে যাইয়া যোগ করিতে শাস্ত্রকর্ত্তাগণ বলিয়াছেন।

সর্ব্ব শাস্ত্রে সূর্য্যনারায়ণে সর্ব্ব দেবতার ধ্যান ধারণা করিবার বিধি আছে। প্রাতঃ, মধ্যাহ্ন ও সায়াহ্ন, তিন সময়ে; প্রাতে ব্রহ্মা রূপে, মধ্যাহ্নে বিষ্ণু রূপে এবং সায়াহ্নে শিব রূপে,—প্রাতে ঋক্‌বেদ অর্থাৎ কালীমাতা রূপে, মধ্যাহ্নে যজুর্ব্বেদ অর্থাৎ দুর্গা রূপে এবং সায়াহ্নে সামবেদ অর্থাৎ সরস্বতী রূপে সূর্য্যনারায়ণের ধ্যান ধারণা করিবার বিধি আছে।

যথা—প্রাতে ব্রহ্মারূপে—

"ওঁ রক্তবর্ণং চতুর্ম্মুখং দ্বিভুজং অক্ষসূত্রকমণ্ডলুকরং হংসাসন সমারূঢ়ং ব্রহ্মাণং ধ্যায়েৎ।"

ইহার অর্থ অনেকে অনেক প্রকার করেন। এই জন্য, অন্যান্য ধর্ম্মাবলম্বী অর্থাৎ খ্রীষ্টান ও মুসলমান ইত্যাদি ধর্ম্মাবলম্বীগণ হিন্দুদিগকে ঘৃণা করেন। তাঁহারা বলেন যে, হিন্দুদিগের দেবতা কেহ হাঁসের উপর, কেহ পাখীর উপর, কেহ ষাঁড়ের উপর চড়িয়া বেড়ায়। কাহারও চারি হাত, কাহারও দশ হাত; কাহারও চারি মুখ, কাহারও পাঁচ মুখ ইত্যাদি। এইরূপ অনেক কথা কহিয়া থাকেন, ও বিদ্রূপ করেন। কিন্তু দুঃখের বিষয়, কেহই তাঁহাদিগকে ইহার সার মর্ম্ম বুঝাইয়া তাঁহাদের ভ্রম নিরাকরণ করেন না এবং তাঁহারাও অজ্ঞানতা প্রযুক্ত ইহার সার ভাব বুঝিতে পারেন না। যাহা হউক, ইহার সার মর্ম্ম এইরূপ জানিবেন।—"রক্তবর্ণং" অর্থাৎ প্রাতঃকালে যখন সূর্য্যনারায়ণ লাল তেজোময় জ্যোতিঃ বালক স্বরূপ নিরাকার হইতে সাকার রূপে প্রকাশ হয়েন, সেই প্রাতঃ সময়ের রূপ "রক্তবর্ণং"; "চতুর্ম্মুখং" অর্থে চতুর্দ্দিকে যাঁহার মুখ আছে, যথা অগ্নি জ্যোতির দশ দিকেই মুখ আছে, যে দিক্ হইতে হাত দিবে, সেই দিক হইতেই হাত পুড়িবে। এইরূপ পূর্ণপরব্রহ্ম সূর্য্যনারায়ণ জ্যোতিঃ স্বরূপের দশদিকেই মুখ আছে, অর্থাৎ চন্দ্রমা সূর্য্যনারায়ণ জ্যোতিঃ স্বরূপ প্রকাশ হয়েন, ঐ জ্যোতিঃস্বরূপের দশ দিকেই মুখ আছে; মুখ অর্থে জ্যোতিঃ। সূর্য্যনারায়ণ ও চন্দ্রমা যখন উদয় হয়েন, তখন তাঁহাদের জ্যোতিঃ চতুর্দ্দিকেই অর্থাৎ সমস্ত জগতেই নিপতিত হয়। এই জন্য মুনি ঋষিগণ প্রাতঃকালে জ্যোতিঃস্বরূপ সূর্য্যনারায়ণের চতুর্ম্মুখ কল্পনা করিয়াছেন। প্রাতে যখন ঐ জ্যোতিঃ ব্রহ্মা রূপে প্রকাশ হয়েন, তখন রাজা প্রজা, বালক বৃদ্ধ, স্ত্রী পুরুষ সকলেই ভক্তিপূর্ব্বক তাঁহাকে নমস্কার ও ধ্যান ধারণা করিবেন। "দ্বিভুজং" অর্থে দুই হাত। যিনি নিরাকার জ্যোতিঃস্বরূপ, তাঁহার আবার দুই হাত কোথা হইতে আসিবে? ইহার অর্থ এই রূপ বুঝিবেন; যথা, বিদ্যা আর অবিদ্যা (জ্ঞান ও অজ্ঞান) তাঁহার দুই হস্ত। অবিদ্যা রূপ হস্ত দ্বারা তিনি এই ব্রহ্মাণ্ড রচনা করিতেছেন। আর বিদ্যারূপ হস্ত দ্বারা সকলকে লয় করিয়া আপনার কারণে যাইয়া স্থিতি করিতেছেন। "অক্ষ সূত্র"—"অক্ষ" অর্থে অক্ষয় অর্থাৎ যাহার ক্ষয় নাই; অবিনশ্বর। "সূত্র" শব্দে জ্যোতিঃ; অর্থাৎ যে জ্যোতির ক্ষয় নাই, এমন জ্যোতিঃ। "কমণ্ডলু করং" শব্দে চরাচর ব্রহ্মাণ্ডের স্থূল শরীর জ্যোতিঃ সূত্রে গাঁথিয়া নিজের হস্তে রাখিয়াছেন। অর্থাৎ সমস্ত ব্রহ্মাণ্ডেরই তাঁহা হইতে উৎপত্তি ও তাঁহাতেই লয় হইতেছে; আর তাঁহাতেই সমস্ত স্থিতি আছে। হংস শব্দে প্রথম বিবেকী পুরুষ। অর্থাৎ হরিভক্ত জনের নাম হংস। হংস যেমন নীর পরিত্যাগ করিয়া ক্ষীর অর্থাৎ দুগ্ধ পান করে, সেইরূপ হরিভক্ত জন এই সংসারকে জলবৎ পরিত্যাগ করিয়া পরমাত্মারূপ অমৃত পান করেন। এই জন্য তাঁহাদের নাম হংস। সেই ভগবদ্ভক্ত বিবেকী পুরুষরূপী হংসের উপর ব্রহ্মা অর্থাৎ পূর্ণপরব্রহ্ম জ্যোতিঃস্বরূপ আরুঢ় আছেন। অর্থাৎ তিনি সেই হরিভক্ত জনের হৃদয়েই বাস করেন। অবশ্য তিনি সকলের মধ্যেই পরিপূর্ণরূপে আছেন, কিন্তু বিবেকী পুরুষেই তাঁহার বিশেষ প্রকাশ। যখন এ বিবেকী পুরুষ (হংস) পরমপদ প্রাপ্ত হয়েন, তখন তাঁহাকে পরমহংস বলে। অর্থাৎ যাঁহার জীবাত্মা ও পরমাত্মা অভেদ জ্ঞান হইয়াছে, তিনিই পরমহংস।

নাভি মধ্যে ধারণ করিবার অর্থ এই যে, আপনার ক্ষুদ্র নাভিতে এবং বিরাট ব্রহ্মের আকাশরূপ নাভিতে তেজোময় জ্যোতিঃ অর্থাৎ জগৎপিতা জগন্মাতা জগদ্গুরু জগদাত্মা সূর্য্যনারায়ণ প্রকাশ আছেন, সেই পরমাত্মাকে ভক্তি পূর্ব্বক ধারণ করিও অর্থাৎ চিন্তা করিও।

মধ্যাহ্নে বিষ্ণুরূপে—

"ওঁ হৃদি নীলোৎপলদল প্রভং চতুর্ভুজং শঙ্খঃচক্রগদা পদ্ম হস্তং গরুড়াসন সমারূঢ়ং কেশবং ধ্যায়েৎ।"

আপনার ক্ষুদ্র হৃদয়ে ও বিরাট-ব্রহ্মের আকাশরূপ হৃদয়ে "নীলোৎপলদল প্রভং" অর্থাৎ নীলপদ্ম সদৃশ বিষ্ণু ভগবান পরম জ্যোতিঃ সূর্য্য নারায়ণ প্রকাশমান আছেন। "শঙ্খ চক্র গদা পদ্ম হস্তং", শঙ্খ অর্থে সমষ্টি চরাচরের মস্তক, যখন বিষ্ণু ভগবান চেতনরূপী শঙ্খ বাজান, তখন সমষ্টি চরাচর সকল কার্য্য করেন, ও বাইবেল, কোরাণ, বেদান্তশাস্ত্রাদি পাঠ করেন; যখন আপনার চেতন শক্তি সংকোচ করিয়া লয়েন, তখন চরাচর শঙ্খ সুষুপ্তি অবস্থাতে পড়িয়া থাকে। আর কোন কার্য্য করে না। "চক্র" অর্থে জ্ঞান। সেই জ্ঞান-চক্র দিয়া অজ্ঞানরূপী রাক্ষসকে খণ্ড খণ্ড করিয়া, জীবাত্মা ও পরমাত্মা অভেদ করিয়া, পরমানন্দে আনন্দরূপী রাখেন। "গদা" অর্থে অবিদ্যা। অহঙ্কারী অর্থাৎ পরমাত্মা-বিমুখী লোককে ঐ অবিদ্যারূপী গদা দ্বারা তাড়না করেন। এবং পদ্ম শব্দে মন। এই মন রূপ পদ্মে সমষ্টি জ্ঞানেন্দ্রিয় ও কর্ম্মেন্দ্রিয় ধারণ করিয়া আছেন। মন দিয়া জয় ও পরাজয় করেন। মন জয় হইলে সকলই জয় হয়, বিষ্ণু ভগবানের যে চারিটী হস্ত কল্পনা করা হইয়াছে, উহা চারি অন্তঃকরণ। অর্থাৎ মন, বুদ্ধি, চিত্ত ও অহঙ্কার। এই চারি হস্ত দ্বারা চরাচরকে পালন করিতেছেন। "গরুড়াসনসমারূঢ়ং"। গো শব্দে চরাচরের জ্ঞানেন্দ্রিয় ও কর্ম্মেন্দ্রিয়। সেই চরাচরের জ্ঞানেন্দ্রিয় ও কর্ম্মেন্দ্রিয়ের ভিতর বাহিরে বিষ্ণু ভগবান আরূঢ় অর্থাৎ বিরাজমান আছেন। সেই বিষ্ণু ভগবানকে নমস্কার ও ভক্তি করা চাই। তিনি পূর্ণ পরব্রহ্ম জ্যোতিঃ স্বরূপ, এই বিশ্বে পরিপূর্ণ আছেন।

সায়ংকালে উঁহাকে শিব রূপে—

"ললাটে শ্বেতং দ্বিভুজং ত্রিশুল ডমরুকরং অর্দ্ধচন্দ্রবিভূষিতং। ত্রিনেত্রং বৃষভাসনস্থং শম্ভুং ধ্যায়েৎ॥"

"ললাটে" নিজের ক্ষুদ্র কপালে এবং বিরাট ব্রহ্মের আকাশরূপ ললাটে, শ্বেত অর্থে শুভ্রবর্ণ। সায়ংকালে যখন চন্দ্রমা জ্যোতিঃ প্রকাশ করেন, সেই সময়ে শিবরূপে সেই চন্দ্রমা-জ্যোতিকে ধারণ করিতে হয়। দ্বিভুজং অর্থে বিদ্যা ও অবিদ্যা। ত্রিশুল অর্থে সত্ব, রজঃ ও তমঃ, এই তিন গুণ; ডমরু (এক প্রকার বাদ্যযন্ত্র) চরাচরের শরীর। এই চরাচরের শরীর রূপী বাদ্য যন্ত্র হইতে কত প্রকার রাগ রাগিণী বাহির হইতেছে, তাহার ইয়ত্তা নাই। এই শরীররূপী ডমরু বাদ্যযন্ত্রকে শিবজি চেতন অর্থাৎ পূর্ণ পরব্রহ্ম জ্যোতিঃ স্বরূপ বাজাইতেছেন; আর ইহা হইতে নানা প্রকার সুর বাহির হইতেছে। "অর্দ্ধচন্দ্রং" অর্থে ভুষণ সংযুক্ত চন্দ্রমা-জ্যোতি। আর তাহাতে শিবজি বাস করেন। ইহার অর্থ ভুষণ জগৎমায়া—শিব শব্দে জ্যোতিঃ।

"পঞ্চবক্ত্রং" পাঁচটি মুখ অর্থাৎ ক্ষিত্যপ-তেজ মরুৎব্যোম এই পাঁচ তত্ত্ব। এই বিরাট ভগবানের অঙ্গ প্রত্যঙ্গ। "ত্রিনেত্রং" অর্থে জ্যোতিঃস্বরূপ অগ্নি, চন্দ্রমা ও সূর্য্য-

নারায়ণ। অর্থাৎ অজ্ঞান, জ্ঞান ও বিজ্ঞান। অজ্ঞান-নেত্রে গৃহস্থ ব্যবহারিক কার্য্য করিতেছে। জ্ঞাননেত্রে সদসৎকে বিচার করিতেছেন ও বিজ্ঞান নেত্রে জীবাত্মা পরমাত্মা অভেদ দেখিয়া অর্থাৎ এক হইয়া পরমানন্দে থাকেন। ললাটে ধ্যায়েৎ অর্থে সেই পরম জ্যোতিঃ মস্তকে আছেন। তাঁহাকে প্রীতি ভক্তি পূর্ব্বক ধারণ করিবে। অর্থাৎ ব্রহ্মা, বিষ্ণু ও শিব সূর্য্যনারায়ণরূপে মস্তকে ধারণা করিতে হইবে। এবং সেই জ্যোতিকে বেদমাতা বলিয়া অর্থাৎ ঋক, যজু ও সাম বলিয়া সূর্য্যনারায়ণকে ধ্যান করিতে হইবে। ইহা শাস্ত্রের বিধি। প্রাতে ঋকবেদ অর্থাৎ কালীমাতারূপে, মধ্যাহ্নে যজুর্ব্বেদ অর্থাৎ দুর্গামাতারূপে ও সায়ংকালে সামবেদ অর্থাৎ সরস্বতীমাতারূপে সূর্য্যনারায়ণকে ধ্যান করিবার বিধি আছে। ব্রহ্ম-গায়ত্রী ও সাবিত্রী সন্ধ্যা আহ্নিক প্রভৃতি সকল নামের ধ্যান সূর্য্যনারায়ণেতে আছে; ইহার প্রমাণ। যথা—

"ওঁ প্রাতর্গায়ত্রী রবিমণ্ডল মধ্যস্থা রক্তবর্ণা দ্বিভুজা অক্ষসূত্র কমণ্ডলুধরা হংসাসনারূঢ়া ব্রহ্মাণী ব্রহ্ম দৈবত্যা কুমারী ঋগ্বেদোদাহৃতা ধ্যেয়া।"

প্রাতে গায়ত্রীকে (কুমারী ঋগ্বেদ স্বরূপা ব্রহ্মরূপিণী, হংসারূঢ়া, অক্ষ সূত্র ও কমণ্ডলু হস্তা, রক্তবর্ণা, দ্বিভুজা, সূর্য্যমণ্ডল মধ্যে আছেন।) এইরূপ চিন্তা করিবে।

মধ্যাহ্নে ;—

"ওঁ মধ্যাহ্নে সাবিত্রী রবিমণ্ডল মধ্যস্থা কৃষ্ণবর্ণা চতুর্ভুজা ত্রিনেত্রা শঙ্খ চক্র গদা পদ্ম হস্তা যুবতী গরুড়ারূঢ়া বৈষ্ণবী বিষ্ণু দৈবত্যা যজুর্ব্বেদোদাহৃতা ধ্যেয়া।"

মধ্যাহ্নে গায়ত্রীকে যুবতী, যজুর্ব্বেদ স্বরূপা বিষ্ণুরূপিণী গরুড়ারূঢ়া, কৃষ্ণবর্ণা, চতুর্ভুজা, ত্রিনেত্রা, শঙ্খ চক্র গদা পদ্ম ধারিণী সাবিত্রী-রূপা সূর্য্যমণ্ডলে আছেন, এইরূপ চিন্তা করিবে।

সায়াহ্নে ;—

ওঁ সায়াহ্নে সরস্বতী রবিমণ্ডল মধ্যস্থা শুক্লবর্ণা দ্বিভুজা ত্রিশুল ডমরুকরা বৃষভাসনারূঢ়া বৃদ্ধা রুদ্রাণী রুদ্র দৈবত্যা সামবেদোদাহৃতা ধ্যেয়া।"

সায়াহ্নে গায়ত্রীকে সামবেদ স্বরূপা শিবরূপিণী বৃষভারূঢ়া, শুক্লবর্ণা, দ্বিভুজা, ত্রিশুল ও ডমরুধারিণী সরস্বতীরূপা সূর্য্যমণ্ডল মধ্যে আছেন, এইরূপ চিন্তা করিবে।

মনু বলিয়াছেন ;—

"অগ্নির্বায়ু রবিভ্যেস্ত ত্রয়োব্রহ্ম সনাতনং।" "অগ্নির্বা ঋকবেদ যায়তে, বায়ুর্বা যজুর্ব্বেদ যায়তে, সূর্য্যাতু সামবেদঃ।" সতপথব্রাহ্মণ অর্থাৎ সূর্য্যনারায়ণ, অগ্নি ও বায়ু, এই তিন সনাতন ব্রহ্ম। অগ্নি হইতে ঋক্‌বেদ হইয়াছে, এইজন্য অগ্নির নাম ঋকবেদ-মাতা, বায়ু হইতে যজুর্ব্বেদ হইয়াছে, এজন্য বায়ুর নাম যজুর্ব্বেদমাতা এবং সূর্য্যনারায়ণ হইতে সামবেদ হইয়াছে, এজন্য সূর্য্যনারায়ণকে সামবেদমাতা বলে। অর্থাৎ একই বিরাট্ পূর্ণপরব্রহ্মের অঙ্গ প্রত্যঙ্গের উপাধি ভেদে নানা প্রকার নাম কল্পিত হইয়াছে। কিন্তু তিনি বহু নহেন, একই পুরুষ নিরাকার সাকার পূর্ণরূপে বিরাজমান আছেন। অজ্ঞান ব্যক্তি ঐ সকল কল্পিত নাম ও তাহার অর্থ লইয়াই ব্যস্ত থাকে, মূল বস্তু পরমাত্মার প্রতি তাহার আদৌ দৃষ্টি থাকে না। কিন্তু জ্ঞানী ব্যক্তি ঐ সকল নাম অর্থ ত্যাগ করিয়া মূল বস্তু আত্মাকে ধারণ করেন। যেমন জলের নানা প্রকার নাম উপাধি ত্যাগ করিয়া জল যে বস্তু, তাহাকে তুলিয়া পান করিলে পিপাসার শান্তি হয়, সেইরূপ, সত্য শুদ্ধ চৈতন্য পূর্ণপরব্রহ্ম জ্যোতিঃ স্বরূপ

মাতা পিতা গুরু আত্মার নানা প্রকার কল্পিত নাম উপাধি ত্যাগ করিয়া তাঁহাকে ধারণ করিলে অর্থাৎ জ্যোতিকে ধারণ করিলে সহজেই মনে শান্তি আইসে। নিরাকার ও সাকার পূর্ণরূপে উপাসনা করা গৃহস্ত লোকের কর্ত্তব্য। সেই পূর্ণপরব্রহ্ম জ্যোতিস্বরূপ গুরু মাতা পিতার প্রতি সর্ব্বদা নিষ্ঠা ভক্তি প্রীতি রাখিবে। তাঁহার আপনার মন্ত্রের রূপ প্রত্যক্ষ চন্দ্রমা সূর্য্যনারায়ণ জ্যোতিঃস্বরূপ একই জানিয়া ধ্যান ধারণা করিবে। প্রাতঃকালে ও সায়ংকালে যখন নিরাকার হইতে সাকার রূপে প্রকাশ হয়েন, তখন সকলে বালক বৃদ্ধ যুবা, পুরুষ স্ত্রী সকলেই ভক্তি পূর্ব্বক নমস্কার করিবে। মনে রাখিবে যে ইনি আমার মাতা পিতা গুরু ও আত্মা। তিনি তোমাদের মনের সকল প্রকার ভ্রম কুসংস্কার দূর করিয়া পরমানন্দে আনন্দ স্বরূপ রাখিবেন। এবং ধর্ম্ম অর্থ কাম ও মোক্ষ এই চতুর্বিধ ফল প্রদান করিবেন। এক অক্ষর প্রণব মন্ত্র জপ করিবে। কেন না, চারিবেদের মূল হইলেন চব্বিশ অক্ষর ব্রহ্মগায়ত্রী, ব্রহ্মগায়ত্রীর মূল হইলেন ওঁকার, প্রণব মন্ত্র। আবার ওঁকারে মূল হইলেন, তেজোময় জ্যোতিঃ স্বরূপ সূর্য্যনারায়ণ জগৎগুরু জগদাত্মা। যদ্যপি কেহ সন্ধ্যা আহ্নিক না করিয়া কেবল ব্রহ্মগায়ত্রী যপ করে, তাহা হইলে তাহার সন্ধ্যা আহ্নিক করার ফল হয়। আবার সন্ধ্যা আহ্নিক ও ব্রহ্মগায়ত্রী, দুই না করিয়া যে কেবলমাত্র একাক্ষর ওঁকার জপ করে, তাহা হইলে তাহার সন্ধ্যা আহ্নিক ও ব্রহ্মগায়ত্রী দুইই জপ করার ফল হয়। এ সকল কিছুই না করিয়া যদি সূর্য্যনারায়ণ ও চন্দ্রমা জ্যোতির সম্মুখে ভক্তি প্রীতি পূর্ব্বক নমস্কার করে, তাহা হইলে তাহার উপাসনার সমস্ত ফলই লাভ হয়, ও মনে শান্তি আইসে। ওঁকার মন্ত্র পূর্ণ পরব্রহ্ম জ্যোতিঃস্বরূপ বিরাট ভগবানের নাম। বিরাট পরব্রহ্মের অঙ্গ প্রত্যঙ্গের নাম দেবতা ও দেবী। বেদেতে স্পষ্টই লেখা আছে যে, সূর্য্যনারায়ণ, চন্দ্রমা, অগ্নি ও বায়ু, দেব ও দেবী মাতা। এই আপনার ইষ্ট ও গুরু হইতে বিমুখ হইয়া আর্য্যজাতির এই অধঃপতন হইয়াছে। কিন্তু এখনও চৈতন্য নাই। আজ কাল সকলেই আপনাকে এক একজন অভ্রান্ত ধর্ম্মবেত্তা বলিয়া জগতে প্রচার করিতেছেন। কিন্তু তাঁহারা অনেকেই যে সত্যকে ত্যাগ করিয়া অসার কল্পিত বস্তু লইয়া ধর্ম্ম প্রচার করিতেছেন, ইহা তাঁহাদের আদৌ ধারণা নাই। পণ্ডিতগণ, পাদরীগণ, মৌলবীগণ আপনাপন শাস্ত্রের অর্থবাদ লইয়াই ব্যস্ত; সার ভাব কেহই গ্রহণ করেন না। সুতরাং তাঁহাদের শাস্ত্র পাঠ করা যে বৃথা, তাহার অনুমাত্র সন্দেহ নাই। এই স্থানে একটী উদাহরণ দেওয়া যাইতেছে। একজন তৃষ্ণার্ত্ত ব্যক্তি তৃষ্ণা নিবারণ জন্য এক ব্যক্তিকে জিজ্ঞাসা করিল যে, ভাই, আমার অত্যন্ত পিপাসা হইয়াছে, জল এখানে কোথা পাওয়া যায়, জান কি? তাহাতে সে ব্যক্তি বলিল যে, এই স্থানের ঠিক উত্তর দিকে একটি পুষ্করিণী আছে। আপনি প্রথমতঃ এই রাস্তা দিয়া গমন করুন, কিছু দূর যাইলে সম্মুখে তিনটা রাস্তা দেখিতে পাইবেন। বামদিকের দুইটা রাস্তা ছাড়িয়া ডাহিনের রাস্তা ধরিয়া যাইতে হইবে, এইরূপে আর কিছু দূর যাইলে সম্মুখে নয়টা রাস্তা দেখিতে পাইবেন, তাহার মধ্যে বাম দিকের আটটি রাস্তা ছাড়িয়া দক্ষিণের রাস্তা

ধরিয়া কিছুদূর যাইলেই সম্মুখে একটা প্রকাণ্ড পুষ্করিণী দেখিতে পাইবেন। চারিধারে চারিটা বাঁধা ঘাট আছে, কিন্তু পুষ্করিণীর জল পানাতে ঢাকা আছে। আপনি সিঁড়ি দিয়া ঘাটে নামিবেন এবং হাত দিয়া পানা নাড়িলেই পরিষ্কার জল দেখিতে পাইবেন। পরে ঐ জল তুলিয়া পান করিলেই আপনার পিপাসার শান্তি হইবে। এখন সেই ব্যক্তি ঐ সকল কথা ক্রমাগত আবৃত্তি করিতে লাগিল যে, এখান হইতে খানিক আগে গেলে তিনটা রাস্তা, তাহার পরে আর কিছুদূর গেলে নয়টা রাস্তা, তাহার দক্ষিণের রাস্তা ধরিয়া গেলে সম্মুখে বড় পুষ্করিণী, তাহার চারিধারে বাঁধা ঘাট আছে, ইত্যাদি; কিন্তু জল যে পদার্থ, তাহা সে আদৌ পান করিল না। সুতরাং তাহার পিপাসারও শান্তি হইল না। এইরূপ বেদ, বাইবেল, কোরাণ, বেদান্ত প্রভৃতি শাস্ত্র রাত্রি দিন পণ্ডিত মৌলবী ও পাদরীগণ পাঠ করুন না কেন, যত দিন তাঁহারা তাহার সার ভাব গ্রহণ করিতে না পারিবেন, অর্থাৎ, সকল শাস্ত্রের মূল যে পূর্ণ পরব্রহ্ম জ্যোতিঃস্বরূপ, তাঁহাকে ধারণ না করিবেন, ততদিন তাঁহাদের সমস্ত কার্য্যই নিষ্ফল। অজ্ঞানরূপী অন্ধকার কখনই তাঁহাদের হৃদয় হইতে, মন হইতে দূর হইবে না। অতএব আপনারা আপনাদের জাতিগত সংস্কার, মান অপমান, জয় পরাজয়, সমস্ত ত্যাগ করিয়া, সেই একমাত্র সার বস্তু সত্য শুদ্ধ চৈতন্য পূর্ণ পরব্রহ্ম জ্যোতিঃ স্বরূপ, জগৎপিতা জগন্মাতা জগদ্গুরু জগদাত্মা, নিরাকার ও সাকার প্রত্যক্ষ বিরাট রূপে বিরাজমান আছেন, তাঁহাকে ধারণ করুন, তাঁহাকে প্রীতি ভক্তি করুন, আপনাদের কল্যাণ হইবে, সন্দেহ নাই।

ওঁ শান্তিঃ শান্তিঃ শান্তিঃ।

---

# আর কয়েকটী প্রশ্নোত্তর।

বিপিন বাবুর দ্বিতীয় প্রশ্ন। শ্রীশ্রীমহাপ্রভুর গণের ভিতর কয়জন দামোদর ছিলেন? তন্মধ্যে কোন দামোদর বাক্যদণ্ড করেন?

উত্তর।—শ্রীচৈতন্য মহাপ্রভুর অবতীর্ণ কালে তদীয় পূর্ব্ব সহচর দামোদর নামে তিনজন ভক্ত ছিলেন।

(১) স্বরূপ দামোদর, পূর্ব্বাশ্রমে ইঁহার নাম শ্রীপুরুষোত্তম আচার্য্য, ইনি সন্ন্যাস ধর্ম্ম গ্রহণ করিবার কালে যোগপট্ট গ্রহণ করেন নাই এইজন্য গুরুদত্ত নাম শ্রীস্বরূপ দামোদর। এই দামোদর শ্রীশ্রীমহাপ্রভুর অতি অন্তরঙ্গ, আর সঙ্গীতে গন্ধর্ব্ব ছিলেন। শ্রীবৃন্দাবনের অষ্ট সখীর প্রধানা শ্রীললিতা সখী, মাধুর্য্য রসের ভাণ্ডারী প্রভুর ছায়া স্বরূপ প্রভুর সঙ্গে থাকিয়া প্রভুকে সর্ব্বতোভাবে রক্ষা করিতেন। শ্রীচৈতন্যচরিতামৃতে বিদিত আছে—

"স্বরূপ গোসাঁই প্রভুর অতি অন্তরঙ্গ।
যা হৈতে জানেন প্রভু রসের তরঙ্গ॥
বিদ্যাপতি, চণ্ডিদাস, শ্রীগীতগোবিন্দ।
এই তিন গীতে করে, প্রভুর আনন্দ॥
সঙ্গীতে গন্ধর্ব্ব সম, বুদ্ধে বৃহস্পতি।
দামোদর সম আর, নাহি মহামতি॥"

শ্রীগণোদ্দেশ দীপিকায়া আছে;—

"ললিতা নন্দদো নিত্যমুক্তয়ে কুঞ্জ রাজকঃ।
স্বরূপ দামোদরতাং প্রাপ্তা গৌররসেন্তয়া॥"

"ললিতা বলিয়া নাম ছিল পূর্ব্বকালে।
স্বরূপ দামোদর নাম, এবে হৈলা ভালে॥"

(২) পণ্ডিত দামোদর। ইনি, শ্রীনবদ্বীপ হইতে শ্রীনীলাচলে আগমন করিয়া, একটী বিধবা ব্রাহ্মণ রমণীর নাবালক পুত্রকে শ্রীশ্রীমহাপ্রভু অতি স্নেহ করিতেন বলিয়া ইঙ্গিতের দ্বারা প্রভুকে বাক্যদণ্ড করিয়াছিলেন। ইনি, নিরপেক্ষ ভক্ত নামে প্রসিদ্ধ। ইনি, পূর্ব্ব যুগে শ্রীবৃন্দাবনে শৈব্যা নামে শ্রীরাধিকার প্রিয় সখী ছিলেন। যথা, গৌর গণোদ্দেশ দীপিকায়;

"শৈব্যা যাসীদ্‌ব্রজে চণ্ডী স দামোদর পণ্ডিতঃ।
কুতশ্চিৎ কার্য্যতো দেবী প্রাবিশত্তং সরস্বতী॥"

অস্যার্থ—"গোকুলে প্রখরা শৈব্যা হন যেই জন।
তিঁহো এবে দামোদর পণ্ডিত রতন॥
সরস্বতী দেবী তাতে পশি কার্য্য বশে।
নিতি নিতি প্রভু সেবি ভাসে প্রেমরসে॥"

অপিচ, বৈষ্ণবাচার দর্পণে—

"শৈব্যা সখী ব্রজে যাঁর বক্রতা চরিত।
এবে গৌরাঙ্গের সঙ্গে, দামোদর পণ্ডিত॥
চৈতন্যের শাখাবাস, অভিরাম পুরে।
প্রেমের চন্দল বিহোঁ, প্রভু সঙ্গে করে॥"

বর্ণিত আছে। শ্রীশ্রীমুরারি গুপ্ত প্রথমে যে, শ্রীচৈতন্য চরিত লেখেন, এই দামোদরই তাঁহার প্রশ্ন কর্ত্তা এবং শ্রীমুরারি বক্তা ও দামোদর শ্রোতা। বিদিত আছে, গীত, বাদ্য, নৃত্য, এই তিনটী সঙ্গীত অর্থাৎ সংকীর্ত্তনের প্রধান অঙ্গ। তন্নিবন্ধন এই দামোদর "সঙ্গীত দামোদর নামে" একখানি গ্রন্থ প্রকাশ করেন। ঐ গ্রন্থের ত্রয়োদশ শ্লোকে আছে;—

"সঙ্গীত সৎকার্য্য গুণা ন ভিজ্ঞ।
খ্যাত পশু পুচ্ছ, বিষাণ হীন॥
চরত্য সৌ কিন্তু তৃণং ন ভুক্তে।
পরমপশুনাং মপি ভাগ্য হেতোঃ॥"

সঙ্গীত দামোদর গ্রন্থের ভিতর মৃদঙ্গ সাধনের বহু শত বোল আছে। মনোহরসাহী কীর্ত্তনে সেই সকল বোল বাদিত হয়।

(৩) শ্রীদামোদর ব্রহ্মচারী। ইনি, ক্ষেত্রবাসী শ্রীনীলাচলে শ্রীশ্রীমহাপ্রভু সঙ্গে যে ১০ জন সন্ন্যাসী ছিলেন ইনি, সেই অণিমাদি অষ্ট সিদ্ধি সম্প্রদায়ের মধ্যে একজন।

যথা গৌর গণোদ্দেশ দীপিকায়;—

"অনন্তস্য, সুখানন্দো, গোবিন্দো, রঘু নাথক।
কৃষ্ণানন্দ, কেশবঞ্চ, শ্রীদামোদরো, রাঘবো॥"

সন্ন্যাসীদিগের মধ্যে কাহা কর্ত্তৃক কোন বিগর্হিত কার্য্য দেখিলে এই দামোদর তাঁহার দণ্ড বিধান করিতেন। ইনি, সন্ন্যাসী দলের মধ্যে তপস্বী ছিলেন। তাই ইহাঁর নাম ব্রহ্মচারী বলিয়া প্রসিদ্ধ। শ্রীশ্রীমহাপ্রভু দক্ষিণ গমনের কালে ভক্তগণের সমীপে বলিয়াছিলেন;—

"আমিত সন্ন্যাসী, দামোদর ব্রহ্মচারী।
সদারহে আমার উপরে দণ্ড ধরি॥"

তৃতীয় প্রশ্ন।—শ্রীবৃন্দাবন হইতে প্রয়াগধামে গমনকালীন শ্রীশ্রীমহাপ্রভুর সমভিব্যাহারে যে কয়জন ভক্ত ছিলেন, তন্মধ্যে কয়জন পশ্চিমা ও কয়জন গৌড়ীয়া?

উত্তর।—যৎসময়ে শ্রীকৃষ্ণ চৈতন্য মহাপ্রভু শ্রীবৃন্দাবন ধাম হইতে প্রয়াগে গমন করেন, তৎ সময়ে শ্রীশ্রীমহাপ্রভুর সঙ্গে (১) পুরী গোস্বামীর শিষ্য মাথুরী ব্রাহ্মণ (২) কৃষ্ণদাস রজঃপুত "এই দুই পশ্চিমা" (৩) বলভদ্র ভট্টাচার্য্য (৪) তাহার সঙ্গী জনৈক বিপ্র (৫) জনৈক সৎ শূদ্র ভৃত্য। এই "তিন জন গৌড়ীয়া।" সাকল্যে ৫ জন ছিলেন। যথা শ্রীচৈতন্য চরিতামৃতের অষ্টাদশ পরিচ্ছেদে পাঠান উক্তি।

"পাঠান কহে তুমি, পশ্চিমা দুইজন।
গৌড়ীয়া ঠক এই, কাঁপে তিন জন।"

পুনরুক্তি—

"এই পঞ্চ মেলি তোমায় ধুতরা খাওয়াইয়া।
তোমার ধন নৈল তোমায়, পাগল করিয়া॥"

শ্রীশ্রীমহাপ্রভুর উক্তি ;—

"প্রভু বলে ঠক নহে, মোর সঙ্গীগণ।
ভিক্ষুক সন্ন্যাসী আমি, নাহি কিছু ধন॥
মৃগি ব্যাধিতে আমি হই অচেতন।
এই পঞ্চ দয়া করি, কর'য়ে পালন॥"

পাঠক ইহার পূর্ব্ব পরিচ্ছেদ দেখিবেন।

শ্রীশ্রীমহাপ্রভু যৎকালে নীলাচল হইতে শ্রীবৃন্দাবন যাত্রা করেন, সেই কালে শ্রীস্বরূপ দামোদরের উক্তি।

"স্বরূপ কহে এই বলভদ্র ভট্টাচার্য্য।
তোমাতে সুখিন্দ বড় পণ্ডিত সাধু আর্য্য॥
ইহার সঙ্গে আছে "বিপ্র এক ভৃত্য"।
ইহোঁ পথে করিবেন সেবা ভিক্ষা, কৃত্য॥"

"বিপ্র এক ভৃত্য" এই পাঠ লইয়া অনেকে বিবেচনা ও বিতর্ক করেন। (১) বলভদ্র (২) তদীয় ভৃত্য স্বরূপ একজন ব্রাহ্মণ, এই দুই জন মাত্র শ্রীশ্রীমহাপ্রভুর সঙ্গে শ্রীবৃন্দাবনে গিয়াছিলেন; পরন্তু শ্রীবৃন্দাবন হইতে প্রয়াগ গমন কালীন শেষ তিন জন কোথা হইতে হইল ?—

মীমাংসা।—দুই জন নহেন ; তিন জন। "বিপ্র (এক) ভৃত্য" পূজ্যপাদ শ্রীকবিরাজ গোস্বামী পদ্য লিখিবার নিয়মে এবং ছন্দানুরোধে (এক) শব্দটী মধ্যে প্রয়োগ করিয়া দুঃখের পরিচয় দিয়াছেন। যথা কোন শব্দ মধ্যগত থাকিলে পর পূর্ব্ব শব্দের সহিত বিনিয়োগ হয়। ব্রাহ্মণের ভৃত্য ব্যবসা নহে। শূদ্র দ্বারা ভৃত্যের কার্য্য সমাহিত হয়।

"অবোধ বা সুবোধবা ব্রাহ্মণ মামুকী তনুঃ।"

ব্রাহ্মণ অবোধ হউক বা সুবোধ হউক, ঈশ্বরের তনু স্বরূপ। ইহা স্বয়ং ঈশ্বরের বাক্য। যে ব্রাহ্মণের পদ স্বয়ং ভগবান বক্ষে ধারণ করিয়াছেন এবং ভীষ্মক রাজদুহিতা স্বয়ং লক্ষ্মী রুক্মিনী দেবীর প্রেরিত ব্রাহ্মণের পদ স্বয়ং শ্রীকৃষ্ণ সেবা করিয়াছিলেন, সেই স্বয়ং ভগবান শ্রীকৃষ্ণ চৈতন্য মহাপ্রভু ব্রাহ্মণকে ভৃত্য ভাবে সঙ্গে লইবেন, একথা কখন কি সম্ভব হয় ? পাক কার্য্য নির্ব্বাহ করা ব্রাহ্মণের এবং পথক্লান্ত হইলে পদ সেবা এবং পদ ধৌতের নিমিত্ত জল যোগান সৎ শূদ্রের কার্য্য। এই জন্যই শূদ্র দাস নামে পরিচিত। বলভদ্রের সহিত একজন বিপ্র ও একটী শূদ্র ভৃত্য ছিল। তাই, শ্রীস্বরূপ দামোদর সঙ্কেতে দুয়ের কথা বলিয়াছিলেন। এইরূপ অর্থই পূর্ব্ব হইতে জানা আছে। ভিতরে আর কোন তাৎপর্য্য আছে কি না, তা, প্রভু জানেন।

চতুর্থ প্রশ্ন।—"তুমিহ নিজ ছায়া সঙ্গে আসিবে মোর ঘরে"।

ইহার অর্থ কি ?

উত্তর।—এই পয়ারের অর্থ সম্বন্ধে সাহজিক এবং বাউল সম্প্রদায় যে অর্থ সমন্বয় করেন, তাহা অসঙ্গত। সে অর্থ কর্ণে স্থান দিতে নাই। তাহা বিশেষতঃ "নিজ ছায়া সঙ্গে" এ কথা মূল গ্রন্থে নাই। পূজ্যপাদ শ্রীকবিরাজ গোস্বামী কৃত এবং তাঁহার স্বহস্ত লিখিত মুল গ্রন্থ দৃষ্টে বিষ্ণুপুর মল্লরাজের সভাপণ্ডিত শ্রীশ্রীব্যাস আচার্য্য দেব যে গ্রন্থ লিখিয়াছিলেন এবং যে গ্রন্থের আদর্শ প্রাচীন গ্রন্থ আমার বাড়ীতে আছে, তাহাতে এই পাঠ আছে ;—

"তুমিহ নিজেচ্ছায়ে আসিবে মোর ঘরে।
কভু সঙ্গে আসিবে, স্বরূপ দামোদরে॥"

বিবেচনা করিয়া দেখিলে ইহার ভিতর তর্ক কিছুই নাই। অর্থ সহজ, যথা-"নিজ ইচ্ছায়" নিজেচ্ছায়, ইকার স্থানে একার যোগ হইয়াছে। তবে এখনকার ছাপার পুস্তকে

"তুমিহ নিজ ছায়ে" যে এই পাঠ আছে, তাহা ভুল, তাহার কোন মানে নাই। সে দোষ গ্রন্থকারের নহে। দোষ কলিকাতার বটতলার। তা যাহাই হউক, মূলকথা ;— শ্রীনীলাচল ক্ষেত্রে শ্রীশ্রীমহাপ্রভুর সহিত ১০ জন সন্ন্যাসী ছিলেন। শ্রীশ্রীমাধবিন্দ পুরী গোস্বামী স্বতন্ত্র। তিনি, প্রতি মাসে ৫ দিন করিয়া শ্রীসার্ব্বভৌম ভট্টাচার্য্যের গৃহে ভিক্ষা করিতেন। ১০ জন সন্ন্যাসী ২।২-দিন করিয়া ভোজন করিতেন এবং শ্রীশ্রীমহাপ্রভু নিজ ইচ্ছা ক্রমে ভিক্ষা করিতেন। ইহাই নির্ব্বন্ধ ছিল। মধ্যে ২০ দিন অর্থাৎ পূর্ণ এক মাস প্রভুর ভিক্ষার নিমিত্ত শ্রীভট্টাচার্য্য শ্রীশ্রীমহাপ্রভুর নিকটে প্রার্থনা করেন। পরন্তু, প্রভু তা অঙ্গীকার করিলেন না। উত্তরে বলিলেন, একস্থানে প্রতি দিন ভিক্ষা যতি ধর্ম্ম নহে। শ্রীভট্টাচার্য্য ৩০ দিনের ১০ দিন কমাইয়া ২০ দিনের নিমিত্ত জিদ্ করিলেন ; প্রভু, তদুত্তরে বলিলেন, ১ দিন। শ্রীভট্টাচার্য্য "নাছোড়বন্দা" শেষে প্রভুর শ্রীচরণ ধারণ করিয়া ২০ দিনের ৫ দিন ঘটাইয়া ১৫ দিন, শেষ আবার ১৫ দিনের ৫ দিন কমাইয়া ১০ দিনের নিমিত্ত বিস্তর অনুনয় ও যত্ন করিলেন। ভক্তাধীন ভগবান তখন আর অন্যথা করিতে পারিলেন না। ভক্তবাঞ্ছা পূরণার্থে ৫ দিন ভিক্ষা অঙ্গীকার করিলেন। তখন ভট্টাচার্য্য সাহসী হইয়া পুনরুক্তি করিলেন। যথা ;—

"তবে সার্ব্ব ভৌম কবে আর নিবেদন।
তোমার সঙ্গে সন্ন্যাসী আছে দশজন॥
পুরী গোসাঁইর ভিক্ষা মোর পাঁচ দিন ঘরে।
পূর্ব্বে আমি কহিয়াছি তোমার গোচরে॥"
দামোদর স্বরূপ এই বান্ধব আমার।
কভু তোমার সঙ্গে যাবে কভু একেশ্বর॥
আর অষ্ট সন্ন্যাসীর, দুই দুই দিবসে।
একেক দিন এক এক জন পূর্ণ হইল মাসে॥"
বহুত সন্ন্যাসী যদি আইসে এক ঠাঁই।
সম্মান করিতে নারি অপরাধ পাই॥
তুমি নিজেচ্ছায়ে, আসিবে মোর ঘরে।
কভু সঙ্গে আসিবে, স্বরূপ দামোদরে॥

পাঠক এখন ঠিক মিলাইয়া দেখুন দেখি ; শ্রীশ্রীপুরী গোস্বামীর ৫ দিন, আর শ্রীশ্রীমহাপ্রভুর ৫ দিন, আর ৮ জন সন্ন্যাসীর ২।২ দিন করিয়া ১৬ দিন, এইত মোটে ২৬ দিন, ৩০ দিন পূর্ণ হইতে এখন ৪ দিন বাকী। ইহাতে "এক এক দিন এক এক জন পূর্ণ হইল মাসে"-কেমন করিয়া ৩০ দিন পূর্ণ হইল ?

ইহার ভিতর শ্রীশ্রীভট্টাচার্য্যের বলিবার এবং পূজ্যপাদ শ্রীশ্রীকবিরাজের কেমন লিখিবার কৌশল দেখুন। "দামোদর, আর স্বরূপ" এই দুইজন, ঐ ১০ জন সন্ন্যাসীর ভিতর, অর্থাৎ তদন্তর্গত। কিন্তু ভট্টাচার্য্য ৮ জনের কথা বলিলেন। দামোদর ও স্বরূপের ২।২ দিনের কথা খুলিয়া বলিলেন না। কারণ, শ্রীশ্রীমহাপ্রভুর সহিত ভট্টাচার্য্যের যখন ঐ কথা হয়, তখন দামোদর ও স্বরূপ উভয়েই শ্রীশ্রীপ্রভুর নিকটে উপস্থিত ছিলেন। তাঁহাদের ২।২ দিনের কথা খুলিয়া বলিলে তাঁহারা দুই দুই দিনের বেশী গমন না করেন। এই জন্য তাঁহাদের মর্য্যাদা স্থাপনার্থে অঙ্গুলী নির্দ্দেশ পূর্ব্বক বলিলেন ; এই দামোদর স্বরূপ আমার বান্ধব ; কখন একে একে আগমন করিবেন, কখন বা আপনার সঙ্গে গমন করিবেন। পাঠক, এখন দেখুন দেখি, ভট্টাচার্য্যের এই উক্তি দ্বারা এখন ৩০ দিন পূর্ণ হইল না কি ?

ভিতরে আরো অন্য কথা আছে ; শ্রীশ্রীমহাপ্রভু যেখানে কোন নিমন্ত্রণে যাইতেন, নিজগণ সহিত যাইতেন, বিশেষত স্বরূপ দামোদর ছাড়া কোথাও একা যাইতেন না। ভট্টাচার্য্যের

পূর্ব্বোক্ত ও পরোক্তির দিকে বিবেচনা করিয়া দেখিবেন"যেখানে অগ্রে দামোদর স্বরূপ" এই পাঠ আছে, সেখানে এক নহেন দুই অর্থাৎ দামোদর ব্রহ্মচারী ও স্বরূপ দামোদর। আর যেখানে "স্বরূপ দামোদর" অগ্রে স্বরূপ পাঠ আছে, সেখানে দুই নহেন, এক অর্থাৎ স্বরূপ দামোদর।

বহুত সন্ন্যাসী যদি, আইসে এক ঠাঞী,

ভট্টাচার্য্যের এ কথা বলিবার তাৎপর্য্য? কি জানি যদ্যপি শ্রীশ্রীমহাপ্রভু দলপুষ্টি বর্জ্জন করিয়া গমন করেন, অপরাধী হইতে হইবে। তজ্জন্য সঙ্কেত নিবেদন; দ্বিতীয়ত, প্রভু যেরূপ নিজ ইচ্ছায় গমন করেন, তাহার অন্যথা না হয়, তজ্জন্য বিশেষ করিয়া বলিলেন; আপনি "নিজ ইচ্ছায়" গমন করিবেন আর কখন কখন স্বরূপকে সঙ্গে লইবেন।

ভট্টাচার্য্যের এইরূপ সঙ্কেত বাণীতে শ্রীশ্রীমহাপ্রভু মুখ ফুটিয়া কোন কথা বলিলেন না। মৌন ভাব অবলম্বন করিলেন। তদ্দ্বারা ভট্টাচার্য্য বুঝিলেন "মৌন সম্মতি লক্ষণং" এইজন্য পরের পয়ারে আছে;—

"প্রভুর ইঙ্গিত পাঞা' আনন্দিত মন।
সেই দিন মহা প্রভুর, কৈল নিমন্ত্রণ॥"

পূজ্যপাদ বৃদ্ধ মাতামহ মহাশয়ের সরল শিক্ষা দানে, এই অর্থ সদর্থ বলিয়াই আমাদিগের জ্ঞান ও বিশ্বাস।

পঞ্চম প্রশ্নের উত্তর।—শ্রীশ্রীনিত্যানন্দ মহাপ্রভুর শাখার ভিতর যে রামচন্দ্র ও গোবিন্দ কবিরাজের নাম আছে, তাঁহারা স্বতন্ত্র, অর্থাৎ শ্রীশ্রীমহাপ্রভুর সমকালীন ভক্ত শ্রীশ্রীনিবাস আচার্য্য প্রভুর শিষ্য নহেন। পশ্চাৎ শ্রীশ্রীআচার্য্য প্রভুর অবতার কালে বুধরী গ্রামে যে রামচন্দ্র ও গোবিন্দ দুই ভাই জন্মগ্রহণ করেন, তাঁহারাই শ্রীশ্রীআচার্য্য প্রভুর শিষ্য। বলা বাহুল্য, এক নাম ও এক উপাধি-ভুক্ত জগতে বহু নাম আছে ও তা থাকিবারও সম্ভব।

ষষ্ঠ প্রশ্নের উত্তর।—শ্রীশ্রীমহাপ্রভুর অন্তর্দ্ধানের সঙ্গে সঙ্গেই রায় রমানন্দের অন্তর্দ্ধান হয় নাই। কিছু পরে অর্থাৎ শ্রীশ্রীনিবাস আচার্য্য প্রভুর সহিত রামানন্দ দেখা সাক্ষাৎ করিয়া, ১৪৫৬ শকের মাঘ মাসে অন্তর্দ্ধান করিয়াছিলেন। অন্যান্য বিষয় পরে প্রকাশ্য।

শ্রীহারাধন দত্ত।

---

# বর্ত্তমান বঙ্গভাষা।* (৩)

## সাধারণ ভ্রম।

সংস্কৃত ভাষা-সম্বন্ধে আমাদের অভিপ্রায় অবগত হইয়া কেহ কেহ বিভিন্নরূপ ভাবিয়াছেন। তাঁহাদের সুগোচরার্থে দৃষ্টান্ত দ্বারা অতি সংক্ষেপে আমাদের মত পরিস্ফুট করা যাইতেছে। "পূর্ব্ব" শব্দের তৃতীয়ার বহুবচনে বেদের প্রয়োগে "পূর্ব্বেভিঃ" হয়। লৌকিক প্রয়োগে ঐ স্থলে "পূর্ব্বৈঃ" হইয়া থাকে। বেদে যেখানে "গমামঃ" হইয়া থাকে, তথাকার লৌকিক প্রয়োগ "গচ্ছামঃ"। আর্ষ প্রয়োগ গুলিও শিষ্টপ্রয়োগ বলিয়া গণ্য হয় না। সুতরাং পরিদৃশ্যমান অধুনা-প্রচলিত সংস্কৃত ভাষা পরিবর্ত্তিত, এ কথা কি ভাবে বলা গিয়াছিল, সকলে বুঝিয়া লউন।

"জন্ম-মৃত্যু-বিবাহ" যে ধরণের বঙ্গভাষায়

* এই প্রবন্ধ বহুদিন পূর্ব্বে পাওয়া গিয়াছিল। স্থানাভাবে মুদ্রিত হয় নাই। ন, স।

সুপ্রণালীসিদ্ধ রচনা, ইংরেজিতে তদনুরূপ আর কতকগুলি দৃষ্টান্ত কেহ কেহ দেখিবার বাসনা রাখেন। ঐ বিষয়েরই ইংরেজিতে অনুরূপ বাক্যাংশ প্রচলিত আছে। যথা—

বার্থ, ডেথ, ম্যারেজ (Birth, Death, Marriage)। বার্থ জন্ম, ডেথ মৃত্যু, ম্যারেজ বিবাহ। সুতরাং আর অধিক উদাহরণের আবশ্যক কি?

এক সম্প্রদায় বলিতেছেন, আমাদের প্রদর্শিত ভ্রম, ভাল ভাল লেখকদের রচনায় দৃষ্ট হয় না। বাবু অক্ষয়কুমার দত্ত, "করতঃ" লিখিতেন। তিনি অনেক পরে তাহা ত্যাগ করিয়াছিলেন; কিন্তু তাঁহার কোন কোন পুস্তকের নূতন সংস্করণে সে দোষগুলি অদ্যাপি শোধিত করা হইতেছে না। পণ্ডিত নবীনচন্দ্র বিদ্যারত্ন মহাশয়ও "করতঃ" লেখেন। পণ্ডিত শ্রীযুক্ত যোগেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়। বিদ্যাভূষণ "উজ্জ্বলিত" "শৃঙ্খলিত" প্রভৃতি লিখিয়া থাকেন। ওগুলি কদাপি বিশুদ্ধ নয়। অক্ষয়কুমার, বিদ্যাভূষণ দ্বিতীয় সম্প্রদায়ভুক্ত লেখক, প্রথম প্রস্তাবেই তাহা বলিয়াছি। বাবু রজনীকান্ত গুপ্তও "পর্য্যটক" "প্রজ্জ্বলিত" "সম্বন্ধীয়" "পক্ষীগণ" ইত্যাদি অবিশুদ্ধ ও অসংস্কৃত পদ লিখিয়া থাকেন। পণ্ডিত নবীনচন্দ্র বিদ্যারত্ন ও রজনীকান্ত বাবু প্রথম দলের লেখক-শ্রেণীভুক্ত। বিদ্যারত্নকে ও রজনীকান্ত বাবুকে আমরা প্রথম দলের লেখক বলিলাম কেন, তাহার কারণ আছে। তাঁহারা সংস্কৃত ভাষার নিয়ম রক্ষার পক্ষপাতী; অথচ উল্লিখিত অশুদ্ধ পদাবলি ভাষায় প্রয়োগ করিয়াছেন! বাবু রজনীকান্তের বাজারে বিশুদ্ধ লেখক বলিয়া খ্যাতি আছে। অনেকেই তাঁহার বিশুদ্ধির বড়াই করেন। আমরাও তাঁহাকে বিশুদ্ধ ভাষা-লেখক জানিতাম। অতি অল্প দিবস হইল, কোন কোন কারণে তাঁহার পুস্তক আলোচনা করিতে গিয়া তাঁহার ঐ সকল ভুল দেখিতেছি। আশা করা যায়, ওগুলি শোধিত হইবে। বাবু মনোমোহন বসু অনেকগুলি পুস্তক রচনা করিয়াছেন। তাঁহার দুইখানি পুস্তক, পাঠ্য-তালিকার অন্তর্গত। তথাপি তাহাতে কিছু কিছু ভুল রহিয়াছে। এ বিষয়ে শিক্ষা-বিভাগের দৃষ্টি পতিত হওয়া নিতান্ত প্রয়োজনীয় হইয়া উঠিয়াছে। "প্রকৃতি"-নাম্নী পত্রিকায় পাঠ্য-পুস্তকের যে দোষালোচনা হইয়াছিল, তাহাতে রজনীকান্ত বাবুর বা মনোমোহন বাবুর কোন দোষোল্লেখ ছিল না। বরং "সঞ্জীবনী" পত্রিকায় রজনীকান্ত বাবুর ত্রুটির নির্দ্দেশ হইলে, "প্রকৃতি" পত্রিকায় সেই লেখক, সেগুলির সমর্থনের চেষ্টা করিয়াছিলেন।

গত সংখ্যায় "২৫ শে" লেখা হইয়াছে দেখিয়া, অনেকেই আমাদিগকে প্রশ্ন করিতেছেন। কেন না, "অনুসন্ধান" পত্রিকায় আমরা "২২ শে" লেখার পরিবর্ত্তে "২২ এ" প্রচলনের উদ্যোগী হইয়াছিলাম। এখন আমরা অনুশীলন করিয়া বুঝিয়াছি, আমাদের সেই মতে কিছু কিছু দোষ ঘটে। তজ্জন্য সেই মত পরিত্যাগ করা গেল। মত-পরিবর্ত্তনের কারণ, প্রবন্ধান্তরে বলা যাইবে।

**৯। হংসিনী, চাতকিনী, গোপিনী।**—"পদ্মিনী" ও "কুমুদিনী" সংস্কৃতে ও বাঙ্গালায় প্রচলিত আছে দেখিয়া কতিপয় লেখক—হংসিনী, চাতকিনী, গোপিনী ইত্যাদি লিখিতে আরম্ভ করেন। তাঁহারা যদি কিছু ভাবিয়া দেখিতেন, তবে

ওরূপ পদ-বিন্যাসে তাঁহাদের প্রবৃত্তি হইত না, অনায়াসে নির্দ্দেশ করিতে পারি। যাঁহারা "পদ্মিনী" "কুমুদিনী" এই যুগ্ম শব্দকে স্ত্রীলিঙ্গের আদর্শ ধরিয়াছেন, তাঁহারা নিতান্ত ভ্রান্ত। তাঁহারা যাহা বলেন, তাহা এই,—

| পুংলিঙ্গ | স্ত্রীলিঙ্গ। |
|---|---|
| পদ্ম | পদ্মিনী। |
| কুমুদ | কুমুদিনী। |

উক্ত অভিমত ভ্রমসঙ্কুল। সংস্কৃত ভাষায় "পদ্ম" শব্দ ক্লীবলিঙ্গেই ব্যবহৃত হইয়া থাকে। দুই এক স্থলে কেবল উহার পুংলিঙ্গে প্রয়োগ আছে। যথা,—

১। "ভাতি পদ্মঃ সরোবরে।"

২। "প্রকটতি যদি পদ্মঃ পর্ব্বতানাং শিখাগ্রে।"

যদি কেহ তর্ক করিয়া বলেন, ক্লীবলিঙ্গ হইতেও তো স্ত্রীলিঙ্গের স্থলে স্থলে ব্যবহার দেখা যায়। তদুত্তরে আমাদিগকে বলিতে হইতেছে, এখানে তাহার সম্ভাবনা কোথায়? কবিগণ, পদ্মকে সূর্য্যের প্রণয়িনী কল্পনা করিয়া উহাকে 'পদ্মিনী' ও কুমুদকে চন্দ্র-দেবের প্রণয়ভাগিনী বলিয়া উহাকে 'কুমুদিনী' বলিয়া গিয়াছেন। পদ্মিনী অর্থে সুতরাং পদ্মের পত্নী নয়। কুমুদিনীর অর্থও কুমুদের পত্নী হইল না। ভানু পদ্মবন্ধু, ইন্দু কুমুদবন্ধু—ইহা কবি-প্রয়োগ। পদ্মিনী শব্দে পদ্মলতা, কুমুদিনী শব্দে কুমুদলতা বুঝাইয়া থাকে। অতএব ইহার নজীর ধরিয়া চাতকিনী, গোপিনী, হংসিনী পদগুলি সিদ্ধ হইতে পারে না। কবিতায় ও গানে ছন্দের অনুরোধে কোন স্থানে যুক্তাক্ষর ভাঙিয়া ছন্দকে বড় করিতে হয়। কোথায় বা নূতন পদ বিন্যস্ত করিতে হয়। ছন্দঃপতন, রসভঙ্গ, শ্রুতি-কঠোরতা প্রভৃতি দোষ পরিহার করিতে গিয়া সীমাবদ্ধ ছন্দোবন্ধনের মধ্যে পড়িয়া গীত-রচকগণকে ও কবিদিগকে সময়ে সময়ে ভাষার নিয়ম ভঙ্গ করিতে হয়। সেই কারণেই তাঁহারা "চাতকিনী" "কুমুদিনী" "পদ্মিনী" "গোপিনী" লিখিতে বাধ্য হইয়া থাকেন। কবিদের ও সঙ্গীত-রচকদের যে যে পদাবলি-দৃষ্টে লোক-সাধারণ চালিত হন ও যাহাকে তাঁহারা প্রমাণ-কালে আবৃত্তি করেন, সে গুলি এই—

"যথা চাতকিনী কুতুকিনী ঘন-দরশনে।
যথা কুমুদিনী প্রমুদিনী হিমাংশু-মিলনে॥"

—মদনমোহন তর্কালঙ্কার।

"কে কে যাবি সঙ্গে তোরা গিরিজায়া যায় রে।
ঘন-দরশনে আজি চাতকিনী ধায় রে॥"

—বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়।

"যোল শ' গোপিনী তোমার।"

—গোবিন্দ অধিকারী।

উক্ত স্থলে কবিতাকারগণকে ও গীতরচককে ছন্দাদির অনুরোধে যাহা করিতে হইয়াছে, তাহার অনুকরণ,গদ্য লেখকগণের পক্ষে নিয়ম হইলে চলিবে না। গীতিকারগণ ও কবিরাও "গোপী" বিশুদ্ধ বলিয়া জানেন। তাহার নিদর্শন দেখুন—

"বাঁকা বংশীবদন! দাঁড়াও
ত্রিভঙ্গ হৃদয়-কমলে।
যাতে গোপীর মন ভুলালে॥"

আরও একটী সঙ্গীত দেখান যাউক না কেন?

"কোথা যাও হে গোপীকান্ত
কাঁদায়ে গোপিনীগণে।"

এই শেষোক্ত সঙ্গীতে "গোপী" ও "গোপিনী" দুই পদই ব্যবহৃত হইয়াছে বটে, কিন্তু "গোপী" দেখানই আমাদের উদ্দেশ্য। আমরা পূর্ব্বেই স্বীকার করিয়া লইয়াছি, গানে ও কবিতায় "গোপিনী" লেখার চলন আছে। ফল কথা, গদ্যে "গোপিনী" লেখা

অবৈধ। "চাতকিনী" না হইয়া 'চাতকী' এবং "হংসিনী" না হইয়া 'হংসী' হইবে। একটী সঙ্গীতেও "চাতকী"প্রয়োগ শুনিয়াছি। আপাততঃ সেই সঙ্গীতটি উদ্ধৃত করিতে পারা গেল না। "আর্য্যদর্শনের" প্রসিদ্ধ লেখক বাবু পূর্ণচন্দ্র বসু "পুরোহিত"-নামক মাসিক পত্রিকায় "গোপিনী" লিখিয়াছেন।* তাঁহার নিজের বিশেষ মতামত অনবগত থাকায়, তাঁহাকে কোন্ শ্রেণীতে নিবিষ্ট করিব, এখনও স্থির করিয়া উঠিতে পারি নাই। "নাপিত্নী" পরিবর্ত্তে 'নাপিতী' হওয়া আবশ্যক। নিতান্ত চলিত বাঙ্গালায় "নাপিত্নী" বলিলে হানি হয় না। ফলতঃ অশ্ব, অজ, দ্বিজ, মূষিক, চটক ইত্যাদি নির্দিষ্ট জাতিবাচক শব্দ ব্যতীত জাতিবোধক অপর শব্দের স্ত্রীলিঙ্গে দীর্ঘ "ঈ" হইবে, কিন্তু উক্ত-প্রকারে "আনী" প্রত্যয়যুক্ত হওয়া অবিধি—নিয়ম-বিরুদ্ধ।

১০। পারক।—'আমি এ কাজ করিতে সমর্থ'—এইরূপ স্থলে অনেকেই "পারক" লিখিয়া বসেন। কথাটা শুদ্ধ করিয়া বলিতে গেলে, 'পারগ' হইবে। † যিনি পারে গমন করেন, তাঁহাকে 'পারগ' বলে। 'পারগ' পদের অর্থ পারদর্শী, নিপুণ। এই দুই অর্থ হইতে "সমর্থ" এই অর্থও প্রাপ্ত হওয়া যায়। ওরূপ স্থলে "পারক" লিখিলে ভুল হয়। যাঁহারা 'পারগ' লিখিতে "পারক" প্রয়োগ করেন, আমরা তাঁহাদের ঐ "পারক" বজায় রাখিতে একান্তই 'পারগ' নই। "ঐতিহাসিক রহস্য" পুস্তক প্রভৃতি প্রচলিত কোন কোন পুস্তকে এই ভুল চলিয়া আসিতেছে।

১১। বক্তৃতা প্রদান, বক্তৃতা দেওয়া।—টু ডিলিভার্ এ ডিস্‌কোর্স, টু ডিলিভার্ এ লেক্‌চার (To deliver a discourse, to deliver a lecture) এই বাক্যের অনুবাদ "বক্তৃতা প্রদান করা" বা "বক্তৃতা দেওয়া" করিলে অবিকল ভাষান্তর করা হয়। টু গিভ্ লেক্‌চার্ (To give lecture) যেমন প্রশস্ত ইংরাজি নয়, "বক্তৃতা দেওয়া" সেইরূপ প্রশস্ত বাঙ্গালা বলিয়া গণ্য হয় না ‡। তাহাতে ভাষার দোষ ঘটে। উহার পরিবর্ত্তে 'বক্তৃতা করা' বলাই বিশুদ্ধ। সুখের বিষয়, নূতন লেখকেরাই "বক্তৃতা দেওয়ার" পক্ষপাতী। ঐ লেখকেরা যখনই প্রবীণ হন, তাঁহারা এতাদৃশ বিসদৃশ শব্দ ব্যবহারে ক্ষান্ত হন। "লেক্‌চার" শব্দের অনুবাদে "বক্তৃতা" লেখাও সর্ব্বত্র সমীচীন নয়। লেক্‌চারার্ সংস্কৃত কলেজ (Lecturer, Sanskrit College)—এখানে 'সংস্কৃত কালেজের বক্তা' এইরূপ অনুবাদ করিলে ভাষায় এক অপূর্ব্ব বস্তুর সমাবেশ করা হইবে। "লেক্‌চারার্" অর্থে উপদেষ্টা, শিক্ষাদাতা, অধ্যাপক প্রভৃতির প্রতীতি করিয়া না দিলেই ভুল হইবে। বিদ্যাসাগর মহোদয় "চরিতাবলী" ও "জীবনচরিত" পুস্তকে "লেক্‌চার্"

* বাবু বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায় "কৃষ্ণ-চরিত্রের" সর্ব্বত্রই "গোপী" লিখিয়াছেন। ভ্রম ক্রমেও কোন স্থানেই "গোপিনী" ব্যবহার করেন নাই।

† সংস্কৃতে উহার এইরূপ বাক্য,—
"পারং গচ্ছতি যঃ সঃ পারগঃ।"

‡ ভেরারেণ্ড ডল্ সাহেব, কেবল এই প্রকার লিখিয়াছেন,—"A Score of facts on Tobaco being the substance of a *lecture given* at the Barabazar Literary Club, by C. H. Dall. M A. ইটালিক অক্ষর মৎ কৃত।

শব্দের অর্থ, সর্ব্বত্রই 'উপদেশ' 'শিক্ষা' শব্দে ব্যাখ্যা করিয়াছেন।

১২। "তৎকালীন" বলিলেন, "যৎকালীন" লিখিতেছিলাম।—"তৎকালীন" "যৎকালীন" অবিশুদ্ধ নয়। কিন্তু উক্ত দুই স্থানে উহারা ভ্রমপূর্ণ অর্থে ব্যবহৃত। "যৎকালীন" "তৎকালীন" শব্দ-দ্বয়ের অর্থ—যৎকাল-সংক্রান্ত, তৎকাল-সংক্রান্ত। সুতরাং উহারা বিশেষণ। উহাদের পর বিশেষ্য পদের ব্যবহার থাকিলে উহারা বিশুদ্ধ বলিয়া বিবেচিত হইবে; অন্যত্র উহার অন্যথাভাব; সুতরাং উক্ত দুই বাক্যের পর বিশেষ্য পদের প্রয়োগ আবশ্যক। কেবল বিশেষ্যের প্রয়োগ হইলেই চলিবে না; সেই বিশেষ্যটী অধিকরণ কারকে প্রযুক্ত হওয়া চাই। তাহা করিতে গেলে, "তৎকালীন" পরিবর্ত্তে 'তৎকালে' এবং "যৎকালীন" স্থলে 'যৎকালে' লেখা উচিত। মহামান্য বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায় রায় বাহাদুর প্রথমে ঐরূপ লিখিয়াছিলেন। তিনি ওরূপ লেখা ত্যাগ করিয়া নিজের মহত্ত্ব প্রদর্শন করিয়া আমাদের আদর্শস্বরূপে বিরাজ করিতেন। দুঃখের বিষয়, তাঁহার অনুবর্ত্তী বলিয়া পরিচিত কতকগুলি লোক, এখনও ঐ ভ্রান্তি-বিজড়িত হইয়া মোহাচ্ছন্ন থাকিতেছেন। তবে ভরসার মধ্যে ঐ সকল লোক নবীন লেখক। কালে তাঁহারাও ভ্রম নিরসন করিয়া মহান্ হইবেন, এরূপ আকাঙ্ক্ষা অসম্ভব বা অসঙ্গত নয়।

১৩। আমার "সাবকাশ" নাই।—এই বাক্যে "সাবকাশ" বিশেষণ। উহার অর্থ 'অবকাশের সহিত বর্ত্তমান'। কিন্তু এখানে ঐ বাক্যে বিশেষ্য পদ প্রয়োগ করিতে হইবে, নতুবা ভুল হইবে। উহাকে এই স্থানে শুদ্ধ করিয়া 'অবকাশ' লিখিলেই, উহাতে কোন ভুল রহিল না। 'অবসর' শব্দ, ওখানে বসাইলেও হানি হইবে না। কিন্তু তাই বলিয়া "সাবসর" লিখিলে কোন ক্রমেই চলিবে না। আর এক প্রকারে ঐ বাক্যটী সংশুদ্ধ করা যায়। যথা,—'আমি সাবকাশ নই।' ইহার অর্থ—আমি অবকাশবিশিষ্ট নই।

শ্রীমহেন্দ্রনাথ বিদ্যানিধি।

---

# ঐতিহাসিক মীমাংসা। (১)

যুধিষ্ঠিরের কালনির্ণয় উপলক্ষে প্রসঙ্গতঃ বৃহদ্রথবংশীয় মাগধ রাজগণের রাজ্যকাল স্থির করা আবশ্যক হইয়া পড়িয়াছিল। আমি বিগত আশ্বিন সংখ্যার নব্যভারতে এই বিষয়ের যেরূপ মীমাংসা করিয়াছিলাম, শ্রীযুক্ত সখারাম গণেশ দেউস্কর মহাশয় তাহার প্রতিবাদ করিয়াছেন। "মগধের রাজবংশ" প্রবন্ধে গত চৈত্র সংখ্যার পত্রিকায় দেউস্কর মহাশয় আমার মীমাংসাটীকে "পুরাণ-বিরুদ্ধ" বলিয়াছেন এবং বায়ু, মৎস্য, ও ব্রহ্মাণ্ড পুরাণ হইতে বার্হদ্রথ রাজগণের বংশতালিকা ও রাজ্যকাল উদ্ধৃত করিয়া নিজ মত সমর্থন করিয়াছেন। তিনি যেরূপ দূরদর্শনের পরিচয় দিয়াছেন, তাহাতে আমি বিশেষ প্রীত হইয়াছি। এরূপ প্রতিবাদী পাওয়া সৌভাগ্যের বিষয় মনে করি। কিন্তু দেউস্কর মহাশয় যেরূপ গর্ব্বিত বাক্য প্রয়োগ করিয়াছেন, তাহাতে দুঃখের সহিত বলিতে

হইতেছে যে, তাঁহার পৌরাণিক ইতিহাসাভিজ্ঞতা অপেক্ষা তদীয় ঔদ্ধত্য প্রদর্শন অনেক অধিক বলিয়া বোধ হয়।

আমি যেরূপ মীমাংসা করিয়াছিলাম, তাহা আমার "চাতুর্য্য প্রকাশ" নহে। অথবা বুদ্ধিবলে উদ্ভাবিত মীমাংসাও নহে। প্রকৃত অর্থ গোপন করিয়া অভিনব অর্থ প্রকাশ করিয়া আমি লোক-বিমোহনেরও চেষ্টা করি নাই। যত দিন জীবিত থাকিব, উক্তরূপ গর্হিত কার্য্য দ্বারা আমার লেখনী কখনও দূষিত হইবে না। পুরাণে কথিত হইয়াছে, বৃহদ্রথবংশীয় রাজগণ, মগধে সহস্র বৎসর রাজত্ব করিয়াছিলেন। দেউস্কর মহাশয় ও শ্রীযুক্ত পঞ্চানন তর্করত্ন মহাশয় সোমাপি হইতে সেই সহস্র বৎসর ধরিতে চাহেন। আমার মতে বৃহদ্রথ (বংশের আদিপুরুষ) হইতে সেই সহস্র বৎসর ধরিতে হইবে। সোমাপি হইতে ঐ সহস্র বৎসরের কয়েক শত ভুক্তাবশিষ্ট বর্ষ মাত্র ধরা উচিত। ইহাই এক্ষণে বিবাদের বিষয় হইয়াছে। দেউস্কর মহাশয় যে বংশ-তালিকার বলে আমার মত-খণ্ডনে প্রবৃত্ত হইয়াছেন, সেই তালিকার দোষগুণ বিচার করিবার পূর্ব্বে আমায় বলিতে হইতেছে যে, আমি বায়ুপুরাণ অবলম্বন করিয়া উক্তরূপ মীমাংসা করিয়াছিলাম। কল্পনা-বলে উক্ত মীমাংসা করি নাই। বায়ুপুরাণে স্পষ্টই উল্লিখিত আছে, বৃহদ্রথ হইতে ৩২ বত্রিশ জন রাজার রাজ্যকাল সহস্র বৎসর। দেউস্কর মহাশয় সে কথাটা একেবারে উড়াইয়া দিতে চাহেন। যাহা হউক, তিনি যখন "সত্যের অনুরোধে" আমার মতখণ্ডনে প্রবৃত্ত হইয়াছেন, তখন আশা করি, সত্যের মর্য্যাদা রক্ষা করিবেন। দুর্ভাগ্যবশতঃ এইরূপ সত্যের অনুরোধেই তিনি তর্করত্ন মহাশয়ের 'পুরাবৃত্ত' শীর্ষক প্রবন্ধের প্রতিবাদ করিয়া যুধিষ্ঠিরের স্থিতিকাল দ্বাপরান্তে সাব্যস্ত করিয়াছিলেন। এইরূপ "সত্যের অনুরোধেই" তিনি কানাই বাবুর মত সমালোচনা করিয়া যুধিষ্ঠিরের আবির্ভাবকাল কলির প্রথম শতাব্দীতে আনিয়াছিলেন। এইরূপ "সত্যের অনুরোধেই" তিনি রাজতরঙ্গিণীর মতানুসারে যুধিষ্ঠিরের জন্ম ৬৫৩ কল্যব্দে বিশ্বাস করিতেন, এবং "সত্যের অনুরোধেই" তিনি যুধিষ্ঠিরের কাল এক্ষণে নন্দাভিষেকের পনর শত বৎসর পূর্ব্বে নির্দ্দেশ করিতেছেন। আজ ছ মাস হয় নাই, তিনি যুধিষ্ঠিরকে কলির প্রথম শতাব্দীর লোক বলিয়া প্রচার করিয়াছেন। আর ইহারই মধ্যে আবার কলির দ্বাদশ শতাব্দীতে ধর্ম্মরাজকে আনিতেছেন। কি সুন্দর সত্যের অনুরোধ! যেরূপ দ্রুতগতিতে তাঁহার মত পরিবর্ত্তন ঘটিতেছে, তাহাতে আশা হয়, আর দু চারি শত বৎসর তিনি যুধিষ্ঠিরকে লইয়া অগ্রসর হইবেন এবং আমারও সহিত মতের ঐক্য হইবে। দেউস্কর মহাশয় যে সত্যের অনুরোধেই লেখনী ধরিয়াছেন, ইহাই দেখান আমার উদ্দেশ্য। তবে যদি কেহ বলেন, তিনি জিগীষার বশবর্ত্তী হইয়া সকলের প্রতিবাদ করিয়া থাকেন, তাহা হইলে আমি কি করিতে পারি? আমি তো বলি, দেউস্কর মহাশয়ের জিগীষার লেশমাত্রও নাই।

এক্ষণে দেউস্কর মহাশয়ের দু একটী প্রশ্নের মীমাংসা করা আবশ্যক। আমি পূর্ব্বে বলিয়াছি, ভারত-যুদ্ধকালে যুধিষ্ঠির নবতি বৎসর বয়স্ক হইয়াছিলেন। কিন্তু দেউস্কর মহাশয় আমাকে বিদ্রূপ করিয়া বলিতেছেন, তিনি (ধর্ম্মরাজ) তাহা হইলে গুরু দ্রোণ অপেক্ষা পাঁচ বৎসরের বড় হইতে-

ছেন। মহাভারত দ্রোণপর্ব্বে দেউস্কর মহাশয় আবিষ্কার করিয়াছেন যে, ভারত যুদ্ধকালে আচার্য্য মহাশয়ের বয়স ৮৫ বৎসর মাত্র হইয়াছিল। আমার বক্তব্য এই— আমি নিজে কল্পনা দ্বারা যুধিষ্ঠিরের বয়স নির্দ্দেশ করি নাই। রাজবারা দেশের প্রসিদ্ধ ইতিহাস রাজাবলী গ্রন্থ হইতে উক্ত মত সংগ্রহ করিয়াছিলাম এবং উক্ত গ্রন্থের নামও উল্লেখ করিয়াছিলাম। এক্ষণে দেউস্কর মহাশয়ের আবিষ্কৃত মতটী ঠিক্ হইলে, রাজাবলীর মতটী খণ্ডিত হই-তেছে। কিন্তু একটী সামান্য কথার উল্লেখ করিলে এবিষয়টী বিশদরূপে বুঝিতে পারা যাইবে। রাজা শান্তনু মৃগয়ায় যাইয়া কৃপ-কৃপী-নামক বালক বালিকাকে পাইয়া-ছিলেন এবং তাহাদিগকে নিজ-সংসারে রাখিয়া প্রতিপালন করেন। এই কৃপী, দ্রোণা-চার্য্যের স্ত্রী ও অশ্বত্থামার জননী। রাজা শান্তনুর মৃত্যুর অন্ততঃ দশ বার বৎসর পরে ধৃতরাষ্ট্রাদির জন্ম হয়। সুতরাং কৃপী ধৃত-রাষ্ট্র অপেক্ষা ১২।১৪ বৎসরের বড়। ধৃতরাষ্ট্রও অন্ততঃ ২৫।৩০ বৎসর যুধিষ্ঠির অপেক্ষা বড়। কাজেই কৃপী, যুধিষ্ঠিরের অপেক্ষা প্রায় ৪০ চল্লিশ বৎসরের বড় হইতেছেন।

দেউস্কর মহাশয় স্বকপোল-কল্পিত যুক্তির আশ্রয় গ্রহণ করিয়া শ্রীধর স্বামিধৃত শুকো-ক্তির দোষ দেখাইয়াছেন ও ভারত-যুদ্ধকালে যুধিষ্ঠিরের বয়স ৬৯ বা ৭৯ বৎসর ধরিয়াছেন। এক্ষণে তাঁহার কথায় বিশ্বাস করিলে, ভারত-যুদ্ধকালে কৃপীকে ১১০ বা ১২০ বৎসর-বয়স্কা বলিতে হয়। দ্রোণগুরু তাহা হইলে নিজের পত্নী অপেক্ষা অন্ততঃ ২৫ বৎসরের ছোট হইতেছেন। আচার্য্য মহাশয় কি পাশ্চাত্য রীতি অনুসারে বিবাহ করিয়াছিলেন নাকি? পৌরাণিক ইতিহাসে সবিশেষ অভিজ্ঞতাসম্পন্ন দেউস্কর মহাশয় কি বলেন? যদি বলেন, দ্রোণাচার্য্যের বয়স ঠিক্ পঁচাশী বৎসর হইয়াছিল এবং কৃপী তাঁহার চেয়ে কিছু ছোট ছিলেন, তাহা হইলে ভারত-যুদ্ধ-কালে ধর্ম্মরাজের বয়স ৪০ বৎসরের অধিক হয় না। ইহার ৩৬ বৎসর পরে শ্রীকৃষ্ণের মৃত্যু ও যুধিষ্ঠিরের মহাপ্রস্থান ঘটিয়াছিল। কাজেই সে সময় ধর্ম্মরাজের বয়স ৭৬ বৎসরের অধিক হয় নাই। কিন্তু পুরাণকার বলিয়াছেন, শ্রীকৃষ্ণ "বর্ষাণাম্ অধিকং শতং" অর্থাৎ এক শতেরও অধিক কয়েক বৎসর পৃথিবীতে ছিলেন। দেউস্কর মহাশয়ের মতে এক শত পাঁচ বৎসর ধরিলেও, যুধিষ্ঠিরের বয়সের সহিত ঐক্য হয় না। সুতরাং দেউস্কর মহাশয়ের কল্পিত যুক্তি একেবারেই ভিত্তি-হীন। শ্রীধর স্বামীর মত ও রাজাবলীর মতে ঐক্য আছে। শ্রীধর স্বামী শুকোক্তি ধরিয়া শ্রীকৃষ্ণের ইহলোক ত্যাগ ১২৫ বৎসরে স্থির করিয়াছেন। যুধি-ষ্ঠির শ্রীকৃষ্ণ অপেক্ষা কিছু বড় ছিলেন। ভারত-যুদ্ধের ৩৬ বৎসর পরে যদুবংশ-ধ্বংস অস্বীকার করিবার যো নাই। কাজেই ভারত যুদ্ধকালে যুধিষ্ঠিরের বয়স ৯০ বৎসর নির্দ্দেশ করা অসঙ্গত নহে। পৌরাণিক ইতিহাস আলোচনা করিলে দেউস্কর মহাশয় একথা বুঝিতে পারিবেন।

অনন্তর সপ্তর্ষি মণ্ডলের গতি আলোচনা কালে দেউস্কর মহাশয় বলিতেছেন, "সপ্তর্ষি সম্বন্ধে অনেক গোল। পুরাণে সপ্তর্ষি সম্বন্ধে যে সকল উক্তি আছে, তাহার প্রকৃত তাৎ-পর্য্য আমি বুঝিতে পারি নাই। যাহা বুঝিতে পারি নাই, তাহার সম্বন্ধে বিচার করিতে আমি অসমর্থ।" বেশ, সরল ভাবে

দেউস্কর মহাশয় একথাগুলি বলিয়াছেন। দুঃখের বিষয়, তবু তিনি সপ্তর্ষি সম্বন্ধে কয়েক দফা আপত্তি তুলিতে ক্ষান্ত হন নাই। বুঝেন নাই, তাই রক্ষা, নচেৎ তাঁহার আপত্তির চোটে অস্থির করিয়া তুলিতেন। যে সকল আপত্তি উত্থাপন করিয়াছেন, তাহাতেই সপ্তর্ষিগণ অগতিতে মারা পড়িলেন।

সপ্তর্ষির গতি লইয়া আমি বিচার করিতে চাহি না। কেন না পূর্ব্বাপর আর্য্য জ্যোতিষিগণ সপ্তর্ষির গতি স্বীকার করিয়া গিয়াছেন। বরাহমিহির, শাকল্য, মুনীশ্বর সকলেই সপ্তর্ষির গতির উল্লেখ করিয়াছেন। তাঁহাদের কথার উপর নির্ভর করিয়া পুরাণকারগণ যাহা বলিয়াছেন, তাহার ঐতিহাসিক মূল্য নিশ্চয়ই আছে। জ্যোতিষিগণ সপ্তর্ষির গতি ধরিয়া কালগণনার যে পন্থা বাহির করিয়াছিলেন, পুরাণেও, সেই ভাবে কালসংখ্যা কথিত হইয়াছে। সুতরাং যদি বিচার করিবার কিছু থাকে, তবে তাহা জ্যোতিষিগণের সহিত,পুরাণকারদিগের সহিত নহে। এজন্য সপ্তর্ষির গতি বিষয়ক শ্লোকগুলিকে আমি মূল্যহীন বিবেচনা করিতে পারি না। যদি এরূপ একটী অঙ্ক থাকে যে "কর্ড মেলট্রেণ ঘণ্টায় ৩০ মাইল চলিয়া ১৬ ঘণ্টায় মোগল সরাইয়ে পৌঁছিয়া থাকে, তাহা হইলে হাওড়া হইতে মোগল সরাইয়ের দূরত্ব অথবা অমুক সময় হাবড়া ছাড়িলে অমুক সময় সরাইয়ে পৌঁছিবে—এরূপ সমাধান কি করা যায় না? এখানে কি এ সকল তর্ক তুলিতে হইবে যে, মধ্যবর্ত্তী ষ্টেশন গুলিতে কতকক্ষণ করিয়া গাড়ী থামে, সকল গুলিতে সমান থামে কি না? এ সম্বন্ধে আর একটী কথা এই যে, সপ্তর্ষিগণের গতি যদি জ্যোতিষিগণের কল্পিত কথাই হয়, তাহা হইলেও উপস্থিত বিচারস্থলে সে কথা উঠিতে পারে না। কেন না, যদি পুরাণকার বলিতেন মঘা হইতে পূর্ব্বাষাঢ়ায় যাইতে সপ্তর্ষির যে সময় লাগে, তত দিন পরে নন্দরাজ্য হইবে। ইহা হইতে আমরা যদি সিদ্ধান্ত করিতাম, ইহার অন্তরকাল ১০১৫ বৎসর,তাহা হইলে দোষের হইত ও সপ্তর্ষির গতি আছে কি না, এই প্রশ্ন কাজের হইত। কিন্তু কেবল যদি সপ্তর্ষিগণ এক এক নক্ষত্রে এক শত বৎসর করিয়া থাকেন এবং অমুকের সময়ে মঘায় থাকিয়া অমুক রাজার রাজ্যকালে পূর্ব্বাষাঢ়ায় যাইবেন, এইরূপ নির্দ্দেশ থাকে, তাহা হইলে সামান্যতঃ মঘা হইতে পূর্ব্বাষাঢ়ার অন্তর আমাদের গণিতে হইতেছে। সপ্তর্ষির গতি-বিষয়ক কথা তো উঠিতেছে না। আমার মতে পুরাণোক্ত সপ্তর্ষির গতি-বিষয়ক শ্লোকগুলি কালগণনার সমস্যা নির্দ্দেশ-মাত্র। জ্যোতিষশাস্ত্রের সমস্যা নহে।

এক্ষণে শাকল্যসংহিতার কথা বলিয়া আপাততঃ ক্ষান্ত হইব। দেউস্কর মহাশয় বলিতেছেন, "চারু বাবু স্বীকার করিয়াছেন যে, পুরাণ-বিরুদ্ধ মত গ্রাহ্য নহে, তবে তিনি শাকল্যের মতগ্রহণ করিতেছেন কেন?" শাকল্যের মতে কলি-প্রারম্ভকালে সপ্তর্ষিমণ্ডল শ্রবণা নক্ষত্রে ছিলেন। আমিও এই মতের পক্ষপাতী। এ মত যে পুরাণবিরুদ্ধ নহে, ইহাই আমার বিশ্বাস। কেন না, পরীক্ষিতের রাজ্যকালে কলি প্রবৃত্ত হইলেও, তৎপূর্ব্ব হইতে কলির আবির্ভাব হইয়াছিল। কেবল ভগবান্ শ্রীকৃষ্ণ পৃথিবীতে ছিলেন বলিয়া কলি-বিক্রম প্রকাশ করিতে পারে নাই। বিষ্ণুপুরাণের ৪র্থ অংশ শেষ অধ্যায় ও তট্টীকা দেখিলেই ইহা

বুঝিতে পারা যায়। কাজেই কলির আরম্ভকালে সপ্তর্ষিগণ কৃত্তিকা নক্ষত্রে ছিলেন, (তর্করত্ন মহাশয়ের মতে সম্ভবতঃ রেবতীতে) রাজতরঙ্গিণীধৃত বরাহমতে আমি আস্থাবান্ হইতে পারি নাই। যুধিষ্ঠিরের কালনির্ণয় প্রবন্ধের ২৯১—৯২ পৃষ্ঠা দ্রষ্টব্য। বার্হদ্রথ রাজগণের বংশতালিকা আগামী বারে যথাসাধ্য আলোচনা করিব।

শ্রীচারুচন্দ্র মুখোপাধ্যায়।

# বসন্তের বোধন।

১

জীবনের অর্দ্ধ অংশ হ'ল সমাপন ;
এ বিরহ-বিষ-জ্বালা বহিয়া কপালে
প্রতীক্ষায় কত কাল করিনু ক্ষেপণ ;—
শুষ্ক ক্রমে আশা-পদ্ম হৃদয়-মৃণালে।
বিগত কৈশোর-শিশু, যৌবন ফুরায় ;
হে প্রেম ! কোথায় তুমি ? এলে না তো হায় !

২

হেরি আমি, তারা-বধূ মেলিলে নয়ন
খদ্যোত তাহারে চাহি' উড়িয়া আকুল ;
উন্মত্ত মধুপ-তানে উথলে কানন
প্রভাতে প্রফুল্ল ৰবে ফুটে ফুল-কুল ;
নিকুঞ্জে বিহগবর বিহগীর সনে
প্রেমসুখে বাঁধি' নীড় বিহরে বিজনে।

৩

গৃহে গৃহে তব দীপ উঠিছে জ্বলিয়া,
এই রুদ্ধ গৃহে শুধু ঘোচে না আঁধার !
দিবানিশি আকাঙ্ক্ষায় একান্তে বসিয়া
ভাবি তাই,—অশ্রুনীরে ভাসি অনিবার।
চরাচর বিশ্ব মুখে হাসি অনুপম,
তাই মাঝে হেন অশ্রু বহে কি বিষম !

৪

দেখিছ দুর্দ্দশা মোর ;—কত বর্ষ-দিন
চ'লে যায়, আসে নাক নবীন উচ্ছ্বাস ;—
সেই সে পুরাণ স্ফূর্ত্তি, আধেক বিলীন,
তাই নিয়ে ভাঙি আর গড়ি বার মাস !
ফুটিছে সৌন্দর্য্য নব, উঠিছে কাকলি ;—
দেখি, শুনি ;—প্রাণ আর উঠে না উথলি।

৫

ভীষণ-শ্মশান-সম আজি এ জীবন ;—
কবিত্ব, কল্পনা, ধ্যান, মানস-আগারে
লুপ্ত প্রায় বহুদিন ; তুষ্ট দুঃস্বপন
শুধু মরীচিকা-সম জ্বলিছে আঁধারে !—
বর্ত্তমান বিভীষিকা, শূন্য ভবিষ্যৎ,
সংশয়-সন্দেহ ভরা বিষণ্ণ জগৎ।

৬

প্রথম বয়স যবে, প্রস্ফুট যৌবন,
আহা ! সে কি দিব্য মোহ, কি মূর্ত্তি সুন্দর
দেখাইলে ! কি সঙ্গীত করিনু শ্রবণ !
দেবের কলিকা নারী, দেবশিশু নর,
সেই দিনে বুঝিলাম ; সেদিন ভাবিয়া
মুগ্ধ আমি আজও প্রাণ রেখেছি ধরিয়া।

৭

নবীন বসন্ত আজি, আকুল কামনা ;—
এস সখা ! গৃহে মোর হের বিকশিত
নবীন কামিনী-কলি ; বিশদ-বরণা,
সরমে, সম্ভ্রমে আঁখি আধ-নিমীলিত ,—
এস গো সরমজয়ি ! শ্রান্ত তনু-হিয়া
ওই সে সৌরভে আজি দাও ডুবাইয়া।

